and marks at the knees, and heels, he shall pass away his life in a tavern, or in a cloister for to carouse it. 4. But Saturn participating of the sanguine humour, which is the royal one, and the best of the temperaments, the properties are these : they have the voice sharp and strong, they are merry and jovial ; but there are very few that have Saturn chronocrator, are of a sanguine humour ; as for the face, they have it fair enough, but the colour like an olive, red eyes with bloody spots in them. So much for the physiognomy of the Saturnines ; now for the jovialists.

1 He that hath Jupiter in his nativity, in the choleric significant, is of a white complexion hath a long beard, and is bald in the forehead, the hair reddish or yellowish, very soon angry, yet wise. 2. If the said Jupiter rule in the nativity of a phlegmatic person, he is of a good stature, and well proportioned, fair-haired, his nose like a trouts, black eye-brows, a green eye, bleared. 3. for the melancholy, Jupiter is seldom in such nativities. 4. As for the sanguine humour, 'tis there that Jupiter governs most ; a sanguine person hath the body white, the face somewhat red, the eyes not altogether black, white teeth, high forehead with four apparent lines therein, the which signify, good husbandry wisdom and liberality.

1. when Mars is lord of the nativity of a choleric person, the party is red as if he were sunburnt, hath a round face, cat's eyes, and bleared, a cruel countenance, arrogant and proud - he is bald on the crown of the head, of middle stature, the forepart of his head big, the nostrils issuing out, and when he goes he makes but short paces, he goes lightly, and is of himself given to evil.

2 But being in the root of the nativity of a phlegmatic, he makes him reddish or yellowish of a small and sudden nature, a great contester, talkative and a liar ; he is bald on the crown of the head, hath a broad face and great head, he looks on the one side in an arrogant manner : this nature is much given to be vicious. 3. When Mars is lord of a melancholic nativity, it makes the party have a threating countenance, and have the marks in the face. If Aries be ascendant, he is crump-shouldered, hath a long face, the head in the form of a pyramid, the hair of a chestunt colour, great eyes and yellowish ; to be short, the person is guilty somewhat of folly. 4. If Mars be in a sanguine nativty, which happens very seld... om, the person will be very well featured, round-faced, flaxen-... green eyed, the countenance gentle at first, but the speech ... roud and menacing. As for Mercury, he never is but in ... complexions ; if it be a choleric, the person is of a great ... lean and of a leaden colour, and sad having not much hair, ...es, and deep in the head, with narrow lips and short teeth. 2. wh...en he is in the nativity of a melancholic and is retrograde, the pa...rty is incredulous subject to many vices, and is always marke...d by nature, looking asqnint, wry-mouthed, wry-necked, and crump-...shouldered. 3. When it is a sanguine humour, the man is well ...posed, both in his corporal and spiritual proportions, when Mer...cury is lord of his nativity. But, if the Sun, when heis alfridary ... a choleric, he causeth him to be of a brown colour with ...redness, fleshy, having very great well bearded and ... the head great and round, and of a middle stature : ...ssembler and cautious.

...on is most commonly significatrix in phlegmatic nativities. for which reason, they are called Lunar ; they are very white intermingled with a little red, having the head great and thick, the eye-brows joinning together, fair eyes, but haply un equal ; if Cancer be the ascendant of those persons, they are fat beyond measure. 2. When she is in that of melancholic, she makes him corpulent fleshy, fit to make a monk on, having the head fit to wear the cowl, curled hair ; a long beard, but not handsome ; there may be also some signification of gluttony, as having a great mouth and thick lips, especially the under lip.

1. Venus is never but in phlegmatic nativities ; the persons are fair, courteous, amiable, gentle, having the body white, gentle speech, the hair thick, handsomely curling or crisping ; their natural mark is in the neck, which is very fair : they have black eyes, whereof the ball is yellowish, which doth as it were burn or shine. A maid born in this constellation will not long ke her maiden head, if she be highnosed, which commonly happens. Now by these physiognomies well considered (which he must needs do. who pretends to the knowledge of these sciences) one may make the horoscope very easily, taking one or more questions concerning someone whom we wish well unto, and would know his present and future contingencies.

First, having by the lineaments of the face known what planet was lord, let us see if he derive of the nature of that planet, having the lineaments of the face such as we have described ; if they are conformable without any difference, then infallibly that person is born in the first house or face of that sign of the Zodiac which is referred to that planet. As here we have a man that is white, fair spoken, having a long nose, fair hair and thick, a brown eye ; he is born, Venus being *ad instar*, in the first part of Taurus, which is the first house of that planet : so proceed by way of question, having proposed it to yourself, and observed the hour and minute, taking the month and the day, you will certainly find this sign Taurus, whether it be in the house of life which is the first, or it be the tenth which is hylegical, and is the house of dignities and honours ; and from the figure you shall thereupon erect, you may draw most certain significations, as *Belot* did for a young *Garman* prince, whom he had the honour to see in the suburbs of St. *Germain* at *Paris*. "*My proceed* (saith he) *was thus, without desiring to know the day or hour of his nativity, or his age. Having observed his Physiognomy ; I saw he was phlegmatic, had black hair, red eyes, great eyebrows, the mouth sufficiently rising up, great teeth, a fat neck and all the body full enough ; my question being made, the 18th day of* March *at 7th of the clock in the morning, in the year 1623. I found that the ascendant of this physiognomical question was* Libra *in the 10th degree, which is the last of the fire part. My quesition was to know how long this prince should have, what should be his actions, fortunes and misfortunes ; briefly what should happen in his days : I erected this figure, and thereupon made certain quadrains and resolution, that my friends might understand the significationof the said figure, and the things portended to this young prince.*." Which here for the obscurity thereof I have omitted, the figure will inform you. I confess he hath left it dark, but there is a key to unlock this

*The figure is thus to be conceived.*

| | | |
|---|---|---|
| The | Tenth house | 12 of ♋ |
| | Eleventh house | 19 of ♌ |
| | Twelfth house | 17 of ♍ |
| | Ascendant | 10 of ♎ |
| | Second house | 3 of ♏ |
| | Third house | 3 of ♐ |

The opposite signs and degrees make complete the figure.

*The position of the planets.*

♄ In the 5 of ♑, the north angle.
♃ In the 13 of ♍.
♂ In the 2 of ♈.
☉ In the 2 of ♐.
♀ In the 13 of ♑, the north angle.
☿ In the 22 of ♐.

The Moon in the 3 of II, the angle of the ninth house.

This figure is geomantically formed. R. SANDERS.

ক্রমশঃ—

## পুংলক্ষণ।

পূর্ব্বপ্রকাশিতের পর।

ভারার্দ্ধতনুঃ সুখভাক্ তুলিতোঽতো দুঃখভাগ্‌ভবত্যূনঃ।
ভারোঽতীবাঢ্যানামধ্যর্দ্ধং সর্ব্বধরণীশঃ॥

যাহার শরীরের ওজন অর্দ্ধভার অর্থাৎ এক মোন হইবে, সেই ব্যক্তি সুখে কালযাপন করিবে, এক মোনের ন্যূন হইলে দুঃখে কালযাপন করিবে। যদি ওজনে পূর্ণ একভার অর্থাৎ দুই মোন হয়, তাহা হইলে সেই ব্যক্তি ধনী হইবে, যদি দেড়ভার অর্থাৎ তিন মোন ওজনে হয়, তাহা হইলে সেই ব্যক্তি রাজাধিরাজ হইবে॥

বিংশতিবর্ষা নারী পুরুষঃ খলু পঞ্চবিংশতিভিরব্দৈঃ। অর্হতি মানোন্মানং জীবিতভাগে চতুর্থে বা॥

পুরুষ হইলে তাহার বিংশতি এবং স্ত্রী হইলে পঞ্চবিংশতি বৎসর বয়সের সময় উপরোক্ত উচ্চতা এবং ওজন করিয়া ফল জানিবে, অথবা বয়সের শেষাবস্থায় উক্তরূপ উচ্চতা এবং ওজন পরীক্ষা করিবে॥

ভূজলশিখ্যনিলাম্বরসুরনররক্ষঃপিশাচকতিরশ্চাম্। সত্ত্বেন ভবতি পুরুষো লক্ষণমেতদ্ভবত্যেষাম্॥

সকল মনুষ্যই পৃথিবী, জল, অগ্নি, বায়ু, আকাশ, সুর, নর, রাক্ষস, পিশাচ, পশু অথবা পক্ষিস্বভাবশালী হয়। ইহাদিগের লক্ষণ পরে বিবৃত হইবে॥

মহীস্বভাবঃ শুভপুষ্পগন্ধঃ সম্ভোগবান্ সুশ্বসনঃ স্থিরশ্চ।
তোয়স্বভাবো বহুতোয়পায়ী প্রিয়াভিলাষী রসভোজনশ্চ॥

যে ব্যক্তি পৃথিবীস্বভাব তাহার শরীরে উত্তম পুষ্পের ন্যায় গন্ধ থাকে এবং সেই ব্যক্তি সম্ভোগবান্ ও স্থিরপ্রকৃতি হয়। যাহারা জলস্বভাব, তাহারা বহুজলপায়ী, প্রিয়াভিলাষী ও রসভোজী হইয়া থাকে॥

অগ্নিপ্রকৃত্যা চপলোঽতিতীক্ষ্ণচণ্ডঃ ক্ষুধালুর্ব্বহুভোজনশ্চ।
বায়োঃ স্বভাবেন চলঃ কৃশশ্চ ক্ষিপ্রং চ কোপস্য বশং প্রয়াতি॥

যাহারা অগ্নিপ্রকৃতি তাহারা চপল, চিন্তাশক্তিবিহীন, অতি তীক্ষ্ণ প্রচণ্ডস্বভাব, নিষ্ঠুর, রাগী, ক্ষুধালু ও বহুভোজনশালী হয়, আর যাহারা বায়ুপ্রকৃতি, তাহারা চঞ্চলবুদ্ধি, কৃশ এবং আশুরাগী হয়॥

খপ্রকৃতির্নিপুণো বিবৃতাস্যঃ শব্দগতেঃ কুশলঃ সুষিরাঙ্গঃ।
ত্যাগযুক্তঃ পুরুষো মৃদুকোপঃ স্নেহরতশ্চ ভবেৎ সুরসত্ত্বঃ॥

যাহারা আকাশপ্রকৃতি তাহারা শাস্ত্রগমননিপুণ, বিবৃতবদন, শব্দজ্ঞানী শরীরের [illegible]

সর্ব্বসত্ত্বসংযুক্তো গীতভূষণপ্রিয়ঃ। সংবিভাগশীলশ্চাপি নিত্যমেব মানবঃ॥

যাহারা নরস্বভাব তাহারা গীতানুরক্ত, ভূষণপ্রিয় এবং বিভাগশালী হয়॥

তীক্ষ্ণপ্রকোপঃ খলচেষ্টিতশ্চ পাপশ্চ সত্ত্বেন নিশাচরাণাম্।
পিশাচসত্ত্বশ্চপলো মলাক্তো বহুপ্রলাপী চ সমুৎকায়ঃ॥

যে সকল মনুষ্য রাক্ষসপ্রকৃতি, তাহারা তীব্রকোপান্বিত, খলচেষ্টিত ও পাপাশয় হয়, আর যাহারা পিশাচপ্রকৃতি তাহারা চপল, চিন্তাশক্তিবিহীন, মলিন বহুপ্রলাপী এবং বৃহৎকায় হইবে॥

ভীরুঃ ক্ষুধালুর্ব্বহুভুক্ চ যঃ স্যাজ্জ্ঞেয়ঃ স সত্ত্বেন নরস্তিরশ্চাম্।
এবং নরাণাঃ প্রকৃতিঃ প্রদিষ্টা যল্লক্ষণজ্ঞাঃ প্রবদন্তি সত্ত্বম্॥

যে ব্যক্তি ভীরু, ক্ষুধার্ত্ত ও বহুভোজী, তাহাকে পশুপ্রকৃতি বলিয়া জানিবে। এইরূপে মনুষ্যদিগের সদ্‌গুণ, প্রকৃতি ও স্বভাব কথিত হইল। যাঁহারা এই সকল লক্ষণ জানেন, তাঁহারা মানবের স্বভাব বলিতে পারেন॥

শার্দূলহংসসমদদ্বিপগোপতীনাং তুল্যা ভবন্তি গতিভিঃ শিখিনাং চ ভূপাঃ। যেষাং চ শব্দরহিতং স্তিমিতং চ যাতং তেঽপীশ্বরা দ্রুতপরিপ্লুতগা দরিদ্রাঃ॥

যাহাদিগের গতি ব্যাঘ্র, হংস, মত্তহস্তী, বৃষ কিম্বা ময়ূরের গতির ন্যায়, তাহারা ভূপতি হইবে, আর যাহাদিগের গতি নিঃশব্দ ও স্তিমিত তাহারা ধনী হয় এবং যাহাদিগের গমন অতি দ্রুত তাহারা দরিদ্র হইবে॥

শ্রান্তস্য যানমশনং চ বুভুক্ষিতস্য পানং তৃষাপরিগতস্য ভয়েষু রক্ষা।
এতানি যস্য পুরুষস্য ভবন্তি কালে ধন্যং বদন্তি খলু তং নরলক্ষণজ্ঞাঃ॥

শ্রান্ত ব্যক্তিকে যান, ক্ষুধার্ত্তকে ভোজন, তৃষ্ণাতুরকে পানীয় এবং ভীতব্যক্তিকে অভয় প্রদান এই সকল গুণ যে পুরুষে বিদ্যমান আছে, নরলক্ষণজ্ঞ পুরুষেরা সেই পুরুষকে ধন্য বলিয়া থাকেন॥

পুরুষলক্ষণমুক্তমিদং ময়া মুনি মতান্যবলোক্য সমাসতঃ।
ইদমধীত্য নরো নৃপসম্মতো ভবতি সর্ব্বজনস্য চ বল্লভঃ॥

মুনিদিগের মত অবলোকন করিয়া সংক্ষেপে আমি এই সকল পুরুষ [লক্ষণ] কহিলাম, যিনি এই পুরুষলক্ষণ অধ্যয়ন করিবেন তিনি রাজসম্মত এবং সর্ব্বজনের প্রিয় হইতে পারিবেন॥ ইতি পুরুষলক্ষণং॥

## অথ স্ত্রীলক্ষণং।

স্নিগ্ধোন্নতাগ্রতনুতাম্রনখৌ কুমার্য্যাঃ পাদৌ সমোপচিতচারুনিগূঢ়গুল্ফৌ।
শ্লিষ্টাঙ্গুলী কমলকান্তিতলৌ চ যস্যাস্তামুদ্বহেদ্‌যদি ভুবোঽধিপতিত্বমিচ্ছেৎ॥

যে কুমারীর নখগুলি স্নিগ্ধ, উন্নত, সূক্ষ্মাগ্র এবং তাম্রবর্ণ; পাদদ্বয় সমান, কি[ঞ্চিৎ] স্থূল এবং মনোরম; গুল্ফ অপ্রকাশ্য, অঙ্গুলি সকল পরস্পর সংলগ্ন, পদতল [কমলের] ন্যায় কান্তিবিশিষ্ট, সেই কুমারীকে সুলক্ষণা জানিবে। যদি কেহ ভূপতি [হইতে ইচ্ছা] করে, তাহা হইলে সে এইরূপ সুলক্ষণা কন্যা বিবাহ করিবে॥

মৎস্যাঙ্কুশাব্জযববজ্রহলাসিচিহ্নাবস্বেদিনৌ মৃদুতলৌ চরণৌ প্রশস্তৌ। জঙ্ঘে [illegible] রোমরোহিতে বিশিরে সুবৃত্তে জানুদ্বয়ং সমমনুল্বণসন্ধিদেশম্॥ ঊরূ ঘনৌ করিকরপ্রতিমা[বরোমাব]শ্বত্থপত্রসদৃশং বিপুলং চ গুহ্যম্। শ্রোণীললাটমুরু কূর্ম্মসমুন্নতং চ গূঢ়ো মণিশ্চ বিপুল[াং] শ্রিয়মাদধাতি॥

যদি কন্যার চরণতলে মৎস্য, অঙ্কুশ, পদ্ম, যব, বজ্র, হল ও খড়্গচিহ্ন দে[খা] যায়, কখনও ঘর্ম্ম হয় না এবং পাদতল যদি কোমল ও শুষ্ক হয়, তাহা হইলে [illegible] ঐরূপ চরণকে সুপ্রশস্ত বলিয়া জানিবে। আর সেই কন্যার জঙ্ঘাদ্বয় যদি [ল]োমরহিত শিরাশূন্য ও সুগোল হয়, জানুদ্বয় যদি মাংসল ও সমান দেখা যায়, [ঊরু]দ্বয় ঘন, হস্তীশুণ্ডের ন্যায় ও লোমবিহীন, গুহ্যাঙ্গ অশ্বত্থপত্রসদৃশ ও বিস্তৃত, [illegible] কূর্ম্মের ন্যায় উন্নত, গূঢ়মণি এবং কটি ও ললাট বিস্তৃত হয়, তাহা হইলে [illegible] এইরূপ লক্ষণান্বিত নারী সম্পৎপ্রদান করিয়া থাকে॥

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

ষষ্ঠখণ্ড, মাঘ মাস। বঙ্গাব্দ ১২৭৭। খৃষ্টাব্দ ১৮৭১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র. মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্দর্শন, সঙ্গীতশাস্ত্র, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্‌মেরিজম্, প্রেততত্ত্ব সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম্, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি ও বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ লিখিত হইতেছে।


## সামুদ্রিক।

পূর্ব্বপ্রকাশিতের পর।

বিস্তীর্ণমাংসোপচিতো নিতম্বো গুরুশ্চ ধত্তে রসনাকলাপম্।
নাভির্গভীরা বিপুলাঙ্গনানাং প্রদক্ষিণাবর্ত্তগতা প্রশস্তা ॥ ৪ ॥

স্ত্রীর নিতম্বদেশ বিস্তীর্ণ মাংসল এবং গুরুতর হইলে তাহা সুপ্রশস্ত এবং নাভি গম্ভীর. বিপুল ও দক্ষিণাবর্ত্ত হইলে তাহা সুলক্ষণা জানা যায় ॥ ৪ ॥

মধ্যং স্ত্রিয়াস্ত্রিবলিনাথমরোমশঞ্চ বৃত্তৌ ঘনাববিষমৌ কঠিনাবুরস্থৌ রোমাপবর্জ্জিতমুরো মৃদু চাঙ্গনানাং গ্রীবা চ কম্বুনিচিতার্থসুখানি ধত্তে ॥ ৫ ॥

স্ত্রীর মধ্যভাগ যদি ত্রিবলীযুক্ত ও লোমশূন্য; স্তনদ্বয় সুগোল, ঘন, বিষম ও কঠিন; বক্ষঃস্থল রোমবর্জ্জিত ও মৃদু এবং গলদেশ শঙ্খের ন্যায় হয়, তাহা হইলে সেই স্ত্রী নিশ্চয় অর্থবতী হইয়া সুখভোগ করে ॥ ৫ ॥

বন্ধুজীবকুসুমোপমোঽধরো মাংসলো রুচিরবিম্বরূপভৃৎ।
কুন্দকুট্মলনিভাঃ সমা দ্বিজা যোষিতাং পতিসুখামিতার্থদাঃ ॥৬॥

যে স্ত্রীর অধর বান্ধুলীপুষ্পের ন্যায় ও মাংসল, অথবা পক্কবিম্বফলের ন্যায় বর্ণবিশিষ্ট. দন্তগুলি কুন্দপুষ্পের কলিকার ন্যায় এবং সমান সেই স্ত্রী পতির সুখ ও অতুল অর্থপ্রদান করিয়া থাকে ॥ ৬ ॥

দাক্ষিণ্যযুক্তমশঠং পরপুষ্টহংসবল্গু প্রভাসিতমদীনমনল্পসৌখ্যম্। নাসা সমা সমপুটা রুচিরা প্রশস্তা দৃগ্নীলনীরজদলদ্যুতিহারিণী চ ॥ ৭ ॥

যে কামিনী দয়াশীল ও অকপটচিত্ত এবং যাহার শব্দ কোকিল অথবা হংস শব্দের ন্যায় অথচ দৈন্যসূচক নহে, সেই স্ত্রী অধিক সুখভোগ করে। আর স্ত্রীলোকের নাসিকা সমান ও সমপুটা এবং সুদর্শন, চক্ষুর্দ্বয় নীলপদ্মের ন্যায় দীপ্তিবিশিষ্ট হইলে তাহা প্রশস্ত বলিয়া জানিবে ॥ ৭ ॥

নো সঙ্গতে নাতিপৃথু ন লম্বে শস্তে ভ্রুবৌ বালশশাঙ্কবক্রে।
অর্দ্ধেন্দুসংস্থানমরোমশং চ শস্তং ললাটং ন নতং ন তুঙ্গম্ ॥ ৮ ॥

স্ত্রীর ভ্রূযুগল সংলগ্ন, অতি বিস্তৃত বা অতি দীর্ঘ না হইয়া যদি নবোদিত চন্দ্রকলার ন্যায় বক্র হয়, তাহাহইলেই প্রশস্ত বলিয়া জানিবে। আর স্ত্রীর ললাটদেশ অর্দ্ধচন্দ্রাকৃতি রোমশূন্য এবং নত বা উচ্চ না হইলেই তাহা সুলক্ষণ ॥ ৮ ॥

কর্ণযুগ্মমপি যুক্তমাংসলং শস্যতে মৃদু সমং সমাহিতম্।
স্নিগ্ধনীলমৃদুকুঞ্চিতৈকজা মূর্দ্ধজাঃ সুখকরাঃ সমং শিরঃ ॥৯॥

স্ত্রীর কর্ণদ্বয় মাংসল, মৃদু ও সমান এবং কেশগুলি স্নিগ্ধ. নীলবর্ণ, কোমল ও আকুঞ্চিত এবং শির সমান হইলেই তাহা সুখকর বলিয়া জানিবে ॥ ৯ ॥

ভৃঙ্গারাসনবাজিকুঞ্জররথশ্রীবৃক্ষযূপেষুভির্মালাকুণ্ডলচামরাঙ্কুশ-

যবৈঃ শৈলৈর্ধ্বজৈস্তোরণৈঃ। মৎস্যস্বস্তিকবেদিকাব্যজনকৈঃ শঙ্খাতপত্রাম্বুজৈঃ পাদে পাণিতলেঽপি বা যুবতয়ো গচ্ছন্তি রাজ্ঞীপদম্ ॥ ১০ ॥

যে যুবতীর করতলে এবং পাদতলে ভৃঙ্গার, আসন, হস্তী অশ্ব, রথ, শ্রীফল-বৃক্ষ, যূপ, বাণ, মালা, কুণ্ডল, চামর, অঙ্কুশ, পর্ব্বত, ধ্বজ, তোরণ, মৎস্য, ত্রিকোণ, বজ্র, বেদি, ব্যজন, শঙ্খ, ছত্র ও পদ্ম এই সকল চিহ্ন দৃষ্ট হয়, সেই স্ত্রী অবশ্য রাজরাণী হইবে ॥ ১০ ॥

নিগূঢ়মণিবন্ধনৌ তরুণপদ্মগর্ভোপমৌ করৌ নৃপতিযোষিতাং তনুবিকৃষ্টপর্ব্বাঙ্গুলৌ। ন নিম্নমতি নোন্নতং করতলং সুরেখান্বিতং করোত্যবিধবাং চিরং সুতসুখার্থসম্ভোগিনীম্ ॥ ১১ ॥

যে রমণীর হস্তের মণিবন্ধ নিগূঢ়, হস্ততল তরুণ পদ্মফুলের ন্যায় এবং অঙ্গুলি সকল কৃশ ও বিরল, সেই রমণী রাজপত্নী হইবে। আর যে স্ত্রীর করতল নিম্ন বা উন্নত নহে অথচ সুরেখান্বিত সেই স্ত্রীর কখনও বিধবা হইবে না এবং পুত্রবতী হইয়া অনন্ত সুখসম্ভোগ করিয়া থাকে ॥ ১১ ॥

মধ্যাঙ্গুলিং যা মণিবন্ধনোত্থা রেখা গতা পাণিতলেঽঙ্গনায়াঃ। ঊর্দ্ধস্থিতা পাদতলেঽথবা যা পুংসোঽথবা রাজ্যসুখায় সা স্যাৎ ॥ ১২ ॥

যে স্ত্রীর করতলে মণিবন্ধ হইতে মধ্যমাঙ্গুলি পর্য্যন্ত রেখা দৃষ্ট হয় এবং পাণিতলে যদি ঐরূপ ঊর্দ্ধগত রেখা থাকে, তাহাহইলে সেই নারী রাজরাণী হইবে কিম্বা আপন পতিরও রাজ্যের সুখবর্দ্ধন করে অর্থাৎ রাজা হইবে ॥ ১২ ॥

কনিষ্ঠিকামূলভবা গতা যা প্রদেশিনীমধ্যমিকান্তরালম্।
করোতি রেখা পরমায়ুষঃ সা প্রমাণমূনা তু তদূনমায়ুঃ ॥১৩॥

যদি স্ত্রীর করতলে একটি রেখা কনিষ্ঠাঙ্গুলির মূল হইতে আরম্ভ হইয়া তর্জ্জনী ও মধ্যমাঙ্গুলির মধ্যস্থানপর্য্যন্ত গমন করিয়াছে দৃষ্ট হয়, তাহা হইলে সেই স্ত্রী সম্পূর্ণ আয়ু পাইয়া থাকে এবং ঐ রেখা যে পরিমাণে ন্যূন হইবে, তাহার আয়ুও সেই পরিমাণে ন্যূন হইয়া থাকে ॥ ১৩ ॥

অঙ্গুষ্ঠমূলে প্রসবস্য রেখাঃ পুত্রা বৃহত্যঃ প্রমদাস্তু তন্ব্যঃ।
অচ্ছিন্নদীর্ঘা বৃহদায়ুষাং তাঃ স্বল্পায়ুষাং ছিন্নলঘুপ্রমাণাঃ ॥১৪॥

স্ত্রীর অঙ্গুষ্ঠমূলে যতগুলি রেখা দৃষ্ট হয়, সেই স্ত্রীর ততগুলি সন্তান জন্মিবে, ঐ রেখা সকলের মধ্যে যতগুলি স্থূল ও দীর্ঘ রেখা থাকে, ততগুলি পুত্র এবং যতসংখ্যক রেখা সূক্ষ্ম অর্থাৎ ছোট থাকে ততসংখ্যক কন্যা হয়, আর ঐ রেখা সকল অচ্ছিন্ন ও দীর্ঘ হইলে সন্তানগুলি দীর্ঘজীবী এবং ঐ সকল রেখা ছিন্ন ও হ্রস্ব হইলে সন্তানগণের অল্পায়ু হইবে ॥ ১৪ ॥

ইতীদমুক্তং শুভমঙ্গনানামতো বিপর্য্যস্তমনিষ্টমুক্তম্।
বিশেষতোঽনিষ্টফলানি যানি সমাসতস্তান্যনুকীর্ত্তয়ামি ॥১৫॥

ইতিপূর্ব্বে যে সকল লক্ষণ উক্ত হইল, ঐ সকলই স্ত্রীগণের শুভপ্রদ এবং ইহার বিপরীত হইলে তাহা অমঙ্গলসূচক জানিবে। এইক্ষণ যে যে লক্ষণে বিশেষ অনিষ্ট জানা যায় সংক্ষেপে সেই সেই লক্ষণ কথিত হইবে ॥ ১৫ ॥

কনিষ্ঠিকা বা তদনন্তরা বা মহীং ন যস্যাঃ স্পৃশতা স্ত্রিয়াঃ স্যাৎ। গতাথবাঙ্গুষ্ঠমতীত্য যস্যাঃ প্রদেশিনী সা কুলটাতিপাপা ॥ ১৬ ॥

যে স্ত্রীর গমনকালে পদের কনিষ্ঠাঙ্গুলি কিম্বা অনামিকা মৃত্তিকাস্পর্শ করে না এবং যাহার পাদের তর্জ্জনী অঙ্গুষ্ঠাঙ্গুলি হইতে দীর্ঘ সেই স্ত্রী ভ্রষ্টা পাপাচারিণী হইবে ॥ ১৬ ॥

উদ্বদ্ধাভ্যাং পিণ্ডিকাভ্যাং শিরালে শুষ্কে জঙ্ঘে রোমশে চাতিমাংসে। বামাবর্ত্তং নিম্নমল্পঞ্চ গুহ্যং কুম্ভাকারং চোদরং দুঃখিতানাম্ ॥ ১৭ ॥

যে স্ত্রীর জঙ্ঘাদ্বয় ক্রমে হাঁটুপর্য্যন্ত স্থূল ও শিরাবিশিষ্ট, শুষ্ক, অথবা অতি স্থূল গুহ্য বামাবর্ত্ত, অল্প নিম্ন ও ছোট, লোমের আবর্ত্ত দক্ষিণ হইতে বামদিকে ধাবিত এবং উদর কুম্ভাকার, সেই স্ত্রী নিশ্চয় দুঃখভাগিনী হইবে ॥ ১৭ ॥

হ্রস্বয়াতিনিঃস্বতা দীর্ঘয়া কুলক্ষয়ঃ।
গ্রীবয়া পৃথুখয়া যোষিতঃ প্রচণ্ডতা ॥ ১৮ ॥

যে স্ত্রীর গ্রীবা অতি হ্রস্ব, সেই স্ত্রী দরিদ্র যাহার গলা অতি দীর্ঘ সে কুলঘাতিনী এবং যাহার গ্রীবা অতি বিস্তৃত ও উন্নত সেই স্ত্রীর স্বভাব কোপান্বিত হইবে ॥ ১৮ ॥

নেত্রে যস্যাঃ কেকরে পিঙ্গলে বা সা দুঃশীলা শ্যাবলোলেক্ষণা চ। কূপৌ যস্যা গণ্ডয়োশ্চ স্মিতেষু নিঃসন্দিগ্ধং বন্ধকীং তাং বদন্তি ॥ ১৯ ॥

যে স্ত্রীর চক্ষু টেরা, পিঙ্গলবর্ণ বা কপিলবর্ণ এবং চঞ্চল সেই নারী দুশ্চরিত্রা হইবে। আর যে নারীর হাস্যকালে গণ্ডদ্বয়ে কূপ দৃষ্ট হয় সেই স্ত্রীকে নিশ্চয় অসতী বলিয়া স্থির করিবে ॥ ১৯ ॥

প্রবিলম্বিনি দেবরং ললাটে শ্বশুরং হন্ত্যুদরে স্ফিজোঃ পতিঞ্চ। অতিরোমচয়ান্বিতোত্তরোষ্ঠী ন শুভা ভর্ত্তুরতীব যা চ দীর্ঘা ॥ ২০ ॥

যে স্ত্রীর ললাট প্রলম্বিত অর্থাৎ নিম্ন সেই স্ত্রী দেবরঘাতিনী, যাহার উদর লম্বমান সে শ্বশুরঘাতিনী, যাহার নিতম্ব লম্বিত সে পতিঘাতিনী হইবে, আর যাহার ওষ্ঠের উপরি অধিক লোম থাকে অথবা যে নারী স্বামী অপেক্ষা অতি-দীর্ঘ, সেই নারী সর্ব্বদা পতির অশুভ বর্দ্ধন করে ॥ ২০ ॥

স্তনৌ সরোমৌ মলিনোল্বনৌ চ ক্লেশং দধাতে বিষমৌ চ কর্ণৌ। স্থূলাঃ করালা বিষমাশ্চ দন্তাঃ ক্লেশায় চৌর্য্যায় চ কৃষ্ণমাংসাঃ ॥ ২১ ॥

যে কামিনীর স্তনদ্বয় রোমযুক্ত উন্নত এবং মলিন ও যাহার কর্ণদ্বয় বিষম সেই নারী সর্ব্বদা ক্লেশভাগিনী হয়। আর যে স্ত্রীর দন্তগুলি কর্কশ, স্থূল ও বিষম সেই নারী ক্লেশভোগ করে এবং যাহার দন্তমাংস কৃষ্ণবর্ণ সেই স্ত্রী চৌর্য্য-কর্ম্মে রত থাকে ॥ ২১ ॥

ক্রব্যাদরূপৈর্বৃককাককঙ্কসরীসৃপোলূকসমানচিহ্নৈঃ।
শুষ্কৈঃ শিরালৈর্ব্বিষমৈশ্চ হস্তৈর্ভবন্তি নার্য্যঃ সুখবিত্তহীনাঃ ॥২২

বাজ অর্থাৎ শীকাবীপক্ষীর ন্যায় যে স্ত্রীর হস্ত; অথবা যাহার হস্তে ব্যাঘ্র, কাক, কঙ্কপক্ষী, সর্প ও পেচক এই সকল চিহ্ন বিরাজিত, শুষ্ক, শিরাযুক্ত ও অসমান সেই স্ত্রী সুখ ও বিত্তবিহীনা হইবে ॥ ২২ ॥

যা তুঙ্গরোষ্ঠেন সমুন্নতেন রুক্ষাগ্রকেশী কলহপ্রিয়া সা।
প্রায়ে বিরূপাসু ভবন্তি দোষা যত্রাকৃতিস্তত্র গুণা বসন্তি ॥২৩॥

যে নারীর ওষ্ঠ সমুন্নত এবং কেশের অগ্রভাগ রুক্ষ সেই নারী কলহপ্রিয়া হইবে। আর বিরূপা স্ত্রীমাত্রেরই দোষ থাকে এবং যাহার আকৃতি উত্তম তাহাতেই গুণ বর্ত্তমান হয় ॥ ২৩ ॥

পাদৌ সগুল্ফৌ প্রথমং প্রদিষ্টৌ জঙ্ঘে দ্বিতীয়ঞ্চ সজানুচক্রে। মেঢ্রোরুমুষ্কঞ্চ ততস্তৃতীয়ং নাভিঃ কটিশ্চেতি চতুর্থমাহুঃ ॥ উদরং কথয়ন্তি পঞ্চমং হৃদয়ং ষষ্ঠমতঃ স্তনান্বিতম্। অথ সপ্তমমংসজত্রুণী কথয়ন্ত্যষ্টমমোষ্ঠকন্ধরে ॥ নবমং নয়নে চ সভ্রুণী সললাটং দশমং শিরস্তথা। অশুভেষ্বশুভং দশাফলং চরণাদ্যেষু শুভেষু শোভনম্ ॥ ২৪-২৬ ॥

মানবের দেহ দশভাগে বিভক্ত; প্রতিভাগে ১২ বৎসর করিয়া এক এক দশা। সুতরাং দশ দশাতে ১২০ বৎসর হয়; এইক্ষণ কোন অঙ্গের কোন ভাগে কোন দশা তাহা কথিত হইতেছে। পাদ এবং গুল্ফ প্রথম ভাগ ও প্রথম দশা, ইহার সংখ্যা ১২ বৎসর। জঙ্ঘা এবং জানু দ্বিতীয় ভাগ ও দ্বিতীয় দশা, ইহার সংখ্যা ১৩ হইতে ২৪। মেঢ্র, উরু ও মুষ্ক ইহারা তৃতীয় ভাগ ও তৃতীয় দশা, ইহার সংখ্যা ২৫ হইতে ৩৬। নাভি ও কটি চতুর্থ ভাগ ও চতুর্থ দশা, ইহার সংখ্যা ৩৭ হইতে ৪৮। উদর পঞ্চম ভাগ ও পঞ্চম দশা, ইহার সংখ্যা ৪৯ হইতে ৬০। হৃদয় ও স্তন ষষ্ঠ ভাগ ও ষষ্ঠ দশা, ইহার সংখ্যা ৬১ হইতে ৭২। স্কন্ধ ও বাহু সপ্তম ভাগ ও সপ্তম দশা, ইহার সংখ্যা ৭৩ হইতে ৮৪। ওষ্ঠ ও গ্রীবা অষ্টম ভাগ ও অষ্টম দশা, ইহার সংখ্যা ৮৫ হইতে ৯৬। নয়ন ও ভ্রূ নবম ভাগ ও নবম দশা, ইহার সংখ্যা ৯৭ হইতে ১০৮। ললাট ও শিরঃ দশম ভাগ ও দশম দশা, ইহার সংখ্যা ১০৯ হইতে ১২০ বৎসর ॥২৪—২৬॥

ইতি বৃহৎসংহিতামতে স্ত্রীলক্ষণ সমাপ্ত।

## কররেখা।

বামভাগে তু নারীণাং দক্ষিণে পুরুষস্য চ।
নির্দ্দিষ্টং লক্ষণং তেষাং সমুদ্রেণ যথোদিতম্ ॥ ১ ॥

সমুদ্রকর্ত্তৃক নিরূপিত হইয়াছে যে, নারীদিগের বামভাগে এবং পুরুষদিগের দক্ষিণভাগে সামুদ্রিক লক্ষণ নির্দ্দিষ্ট হইয়া থাকে ॥ ১ ॥

পূর্ব্বমায়ুঃ পরীক্ষেত পশ্চাল্লক্ষণমেব চ।
আয়ুর্হীনং নরাণাঞ্চেৎ লক্ষণৈঃ কিং প্রয়োজনম্ ॥ ২ ॥

সর্ব্বাগ্রে পরমায়ু পরীক্ষা করিয়া পশ্চাৎ অন্যান্য লক্ষণ পরীক্ষা করিবে। যেহেতু যাহার পরমায়ু নাই, তাহার অন্যান্য লক্ষণ দর্শনে প্রয়োজন কি ॥ ২ ॥

অনামিকাপূর্ব্বমূলে কনিষ্ঠাদিক্রমেণ তৎ।
আয়ুষং দশ বর্ষাণি সামুদ্রবচনং যথা ॥ ৩ ॥

যে ব্যক্তির করতলে কনিষ্ঠাঙ্গুলির মূল অবধি অনামিকার মূলের পূর্ব্বভাগ-পর্য্যন্ত রেখা অঙ্কিত থাকে, তাহার আয়ুঃ ১০ দশবৎসরমাত্র হয়। ইহা সামুদ্রিকশাস্ত্রে কথিত আছে ॥ ৩ ॥

অঙ্গুষ্ঠস্যা প্যূর্দ্ধরেখা বর্ত্ততে নৃপতিঃ শুভা।
সেনাপতির্ধনেশশ্চ মধ্যমায়ুর্নরো ভবেৎ ॥ ৪ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলির উপরে শুভলক্ষণান্বিত উর্দ্ধরেখা থাকে, সে ব্যক্তি রাজা, সৈন্যাধ্যক্ষ বা বিপুলবিভবশালী হয় এবং মধ্যমায়ুর্বিশিষ্ট হয়, অর্থাৎ দীর্ঘজীবী বা অল্পজীবী হয় না, ৬০ বৎসর পর্য্যন্ত জীবিত থাকে ॥ ৪ ॥

যেষাং পাণূর্দ্ধরেখা স্যাৎ কনিষ্ঠামূলসংস্থিতা।
তে নরাঃ পরদেশেষু শতমায়ুর্লভন্তি বৈ ॥ ৫ ॥

যাহার করতলে উর্দ্ধরেখা কনিষ্ঠাঙ্গুলির মূল পর্য্যন্ত অঙ্কিত আছে, তাহার পরদেশে বাস হয় এবং সে ব্যক্তি ১০০ শতবৎসরব্যাপী জীবন লাভ করে ॥ ৫ ॥

আয়ুষ্মতা ভবেদ্রেখা তর্জ্জনীমূলসংস্থিতা।
শতবর্ষং ভবেদায়ুঃ সুখমৃত্যুর্ন সংশয়ঃ ॥ ৬ ॥

যাহার করতলে কনিষ্ঠাঙ্গুলীর মূল অবধি তর্জ্জনীর মূল পর্য্যন্ত রেখা অঙ্কিত থাকে, তাহার ১০০ শতবর্ষ আয়ুঃ ও সুখে মৃত্যু হয় ॥ ৬ ॥

মধ্যমামূলপর্য্যন্তমায়ুরেখা চ দৃশ্যতে।
চতুর্দ্দশচতুর্ব্বিংশত্যায়ুর্ব্বলবিনাশনং ॥ ৭ ॥

যাহার করতলে আয়ুরেখা কনিষ্ঠামূল অবধি মধ্যমামূল পর্য্যন্ত বিস্তৃত দেখিতে পাওয়া যায়, সে ব্যক্তি ৩৮ অষ্টত্রিংশদ্বৎসর পর্য্যন্ত জীবিত থাকে এবং তাহার বল বিনষ্ট হইয়া যায় ॥ ৭ ॥

আয়ুর্ব্বলং ভবেদ্রেখানামিকামূলসংস্থিতা।
ত্রিদশং বা ত্রিষষ্টিং বা আয়ুর্ব্বলবিনাশনং ॥ ৮ ॥

আয়ুরেখা কনিষ্ঠামূল অবধি অনামিকামূল পর্য্যন্ত বিস্তৃত থাকিলে ৩০ ত্রিংশৎ অথবা ৬৩ ত্রিষষ্টি বৎসরব্যাপী জীবন হয়। কিন্তু শরীরসামর্থ্য অল্প হইয়া থাকে ॥ ৮ ॥

আয়ুর্হীনং যথা স্বল্পং বহুদীর্ঘঞ্চ দৃশ্যতে।
তে নরাঃ সুখদুঃখেন চাল্পমৃত্যুর্ন সংশয়ঃ ॥ ৯ ॥

আয়ুরেখা যাহাদিগের করতলে ক্ষুদ্ররূপে অঙ্কিত থাকে, সেই সকল ব্যক্তি অতি অল্পজীবী হয়। যাহাদের করতলে ঐ রেখা বহুবিস্তৃতরূপে অঙ্কিত দেখিতে পাওয়া যায়, সেই ব্যক্তিগণ সুখদুঃখভোগী হইয়া অল্পকালমাত্র জীবিত থাকে। ইহাতে কোন সন্দেহ নাই ॥ ৯ ॥

কনিষ্ঠামূলরেখা তু কুর্য্যাচ্চৈব শতায়ুষং।
অনামিকামধ্যমাভ্যামন্তরে সংযুতা সতী ॥ ১০ ॥

করতলে কনিষ্ঠাঙ্গুলীর মূল হইতে রেখা উত্থিত হইয়া অনামিকা ও মধ্যমার মধ্যভাগে সংযুক্ত থাকিলে ১০০ শতবর্ষ পরমায়ুঃ হইয়া থাকে ॥ ১০ ॥

ঊনা ঊনায়ুষং কুর্য্যাদ্রেখাশ্চাঙ্গুষ্ঠমূলগাঃ।
বৃহত্যঃ পুত্রাস্তাঃ ক্ষীণাঃ প্রমদাঃ পরিকীর্ত্তিতাঃ ॥ ১১ ॥

অঙ্গুষ্ঠের মূলভাগ পর্য্যন্ত যে কতিপয় রেখা গমন করিয়াছে, তাহারা যদি ক্ষুদ্র হয় তবে পরমায়ুঃ অল্প হইয়া থাকে এবং ঐ রেখা যদি বৃহৎ হয়, তবে অনেক পুত্র ও ক্ষীণ হইলে অনেক কন্যা জন্মিয়া থাকে ॥ ১১ ॥

কনিষ্ঠা হি সমাশ্রিত্য মধ্যমায়ামুপাগতা।
ষষ্টিবর্ষায়ুষং কুর্য্যাদায়ুরেখা ন সংশয়ঃ ॥ ১২ ॥

কনিষ্ঠাঙ্গুলীর মূল অবধি আরম্ভ হইয়া মধ্যমাঙ্গুলীর মূলপর্য্যন্ত যদি রেখা করতলে অঙ্কিত থাকে, তাহা হইলে নিশ্চয় ৬০ ষাটবৎসর পরমায়ুঃ হইয়া থাকে ॥ ১২ ॥

কনিষ্ঠাঙ্গুলিদেশাত্তু রেখা গচ্ছতি তর্জ্জনীম্।
অবিচ্ছিন্না ভবেদ্ যস্য শতমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥ ১৩ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ হইতে তর্জ্জনীমূল পর্য্যন্ত রেখা বিস্তৃত থাকে এবং তাহার মধ্যে যদি কোন ছেদ না থাকে, তবে তাহার ১০০ একশত বৎসর পরমায়ুঃ হয় ॥ ১৩ ॥

কনিষ্ঠাঙ্গুলিমধ্যস্থা রেখা চেদবতিষ্ঠতি।
ঊর্দ্ধচ্ছিন্না ভবেদ্ যস্য বিংশত্যায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥ ১৪ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলীর মধ্যে রেখা থাকে এবং ঐ রেখার ঊর্দ্ধভাগ যদি ছিন্ন হয়, তবে তাহার ২০ বিংশতিবর্ষ পরমায়ুঃ হইবে ॥ ১৪ ॥

কনিষ্ঠাঙ্গুলিমূলস্থা রেখা গচ্ছতি মধ্যমাং।
অবিচ্ছিন্না ভবেদ্ যস্যাশীতিস্তস্য বিনির্দ্দিশেৎ ॥ ১৫ ॥

কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ হইতে মধ্যমাঙ্গুলীর মূলদেশপর্য্যন্ত অবিচ্ছিন্নরূপে যাহার রেখা বিস্তৃত থাকে, সেই ব্যক্তি ৮০ অশীতিবর্ষ পরমায়ুর্বিশিষ্ট হয় ॥ ১৫ ॥

কনিষ্ঠাঙ্গুলিদেশে তু রেখা গচ্ছতি নান্যতঃ।
অচ্ছিন্না বিরলা চৈব বিংশত্যায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥ ১৬ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ রেখাবেষ্টিত থাকে এবং ঐ রেখা যদি অন্য দিকে বিস্তৃত না থাকে, ছিন্ন ভিন্ন না হয় ও বিরল অথবা বিবর্ণ হয়, তবে তাহার ২০ বিংশতি বৎসর পরমায়ুঃ হয় ॥ ১৬ ॥

কনিষ্ঠাঙ্গুলিমূলে তু রেখা গচ্ছত্যনামিকাং।
অবিচ্ছিন্না ভবেদ্ যস্য চত্বারিংশৎ স জীবতি ॥ ১৭ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলীরমূল অবধি অনামিকাঙ্গুলীর মূলপর্য্যন্ত রেখা বিস্তৃত থাকে এবং উহা ছিন্ন না হয়, তাহার ৪০ চত্বারিংশদ্বৎসর পরমায়ুঃ হইয়া থাকে ॥ ১৭ ॥

যস্যোত্তীর্ণকনিষ্ঠা চ তর্জ্জনী মধ্যমা সমা।
কনিষ্ঠায়াং শতায়ুঃ স্যাত্তর্জ্জন্যাং ভূপতির্ভবেৎ ॥ ১৮ ॥

কনিষ্ঠাঙ্গুলীর মূল হইতে মধ্যমাঙ্গুলীরমূল পর্য্যন্ত রেখা বিস্তৃত থাকিলে ১০০ একশত বর্ষ পরমায়ুঃ হয়। যাহার কনিষ্ঠাঙ্গুলীরমূল অবধি তর্জ্জনী অঙ্গুলীর মূল পর্য্যন্ত রেখা বিস্তৃত থাকে, সেই ব্যক্তি রাজা হয় ॥ ১৮ ॥

তর্জ্জন্যা মধ্যমাঙ্গুল্যা আয়ুরেখা তু মধ্যতঃ।
সম্প্রাপ্তা যা ভবেচ্চৈব স জীবেচ্ছরদঃ শতং ॥ ১৯ ॥

যে ব্যক্তির কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ হইতে মধ্যমা ও তর্জ্জনী অঙ্গুলীর মূলের মধ্যভাগ পর্য্যন্ত রেখা বিস্তৃত থাকে, তাহার ১০০ একশত বৎসর পরমায়ুঃ হয় ॥ ১৯ ॥

প্রদেশিনীগতা রেখা কনিষ্ঠামূলগামিনী।
শতায়ুষঞ্চ কুরুতে ছিন্নয়া তরুতো ভয়ং ॥ ২০ ॥

কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ হইতে তর্জ্জনী অঙ্গুলীর মূলদেশ পর্য্যন্ত রেখা বিস্তৃত থাকিলে, ১০০ একশত বর্ষ পরমায়ুঃ হয়। যাহার ঐ রেখা ছিন্ন থাকে, বৃক্ষ হইতে পতন হইয়া তাহার মৃত্যু হয় ॥ ২০ ॥

কনিষ্ঠিকামূলভবা রেখা কুর্য্যাচ্ছতায়ুষং।
প্রদেশিনীমধ্যমাভ্যামন্তরেণ গতা সতী ॥ ২১ ॥

কনিষ্ঠাঙ্গুলীর মূল হইতে রেখা উত্থিত হইয়া মধ্যমা ও তর্জ্জনীর মধ্যভাগ পর্য্যন্ত বিস্তৃত থাকিলে ১০০ শত বৎসর পরমায়ুঃ হয় ॥ ২১ ॥

কনিষ্ঠাত্তর্জ্জনীং যাবদ্রেখা ভবতি চাঙ্কতা।
বিংশত্যব্দাধিকশতং নরো জীবত্যনাময়ঃ ॥ ২২ ॥

যে রেখা কনিষ্ঠাঙ্গুলীর মূলের নিকট হইতে আরম্ভ করিয়া তর্জ্জনীর মূল অতিক্রম করে, ঐ রেখা যদ্যপি ছিন্ন ভিন্ন না হয়, তাহা হইলে সেই মানবের পরমায়ুঃ ১২০ একশত কুড়ি বৎসর হয় এবং সেই ব্যক্তি নীরোগ হইয়া জীবন অতিবাহিত করে ॥ ২২ ॥

কনিষ্ঠাং মধ্যমাং যাবদ্রেখা ভবতি চাঙ্কতা।
শতাব্দং বাথ চাশীতিং নরো জীবেন্ন সংশয়ঃ ॥ ২৩ ॥

যদি আয়ুরেখা কনিষ্ঠাঙ্গুলীর মূলের নিম্ন হইতে মধ্যমাঙ্গুলীর মূলপর্য্যন্ত গমন করিয়া মিলিত হয় এবং তাহা ছিন্ন ভিন্ন না হয়, তাহা হইলে সেই প্রাণীর পরমায়ুঃ ১০০ একশত অথবা ৮০ বৎসর হইবে ॥ ২৩ ॥

কনিষ্ঠানামিকায়াঞ্চেদ্রেখা ভবতি চাঙ্কতা।
ষষ্টিং পঞ্চাশদব্দং বা নরা জীবন্ত্যসংশয়ঃ ॥ ২৪ ॥

যদি কোন ব্যক্তির আয়ুরেখা কনিষ্ঠাঙ্গুলীর মূল হইতে গমন করিয়া অনামিকার মূলের শেষে মিলিত হয় এবং উহা অবিচ্ছিন্ন থাকে, তাহা হইলে ৫০ পঞ্চাশ অথবা ৬০ ষাইট বৎসর তাহার পরমায়ুঃ হইবে, কোন সন্দেহ নাই ॥২৪॥

রেখয়া ভিদ্যতে রেখা স্বল্পায়ুশ্চ ভবেন্নরঃ।
যৎসংখ্যা ভিদ্যতে রেখা অপমৃত্যুশ্চ তদ্ভবেৎ ॥ ২৫ ॥

যাহার আয়ুরেখা কোন ক্ষুদ্ররেখা দ্বারা কর্ত্তিত হয়, তাহার অল্পায়ুঃ হয়। যাহার ঐ রেখা অধিক সংখ্যক ক্ষুদ্ররেখাদ্বারা কর্ত্তিত হয়, তাহার অপমৃত্যু ঘটিয়া থাকে ॥ ২৫ ॥

যস্য মীনসমা রেখা কর্ম্মসিদ্ধিশ্চ জায়তে।
ধনাঢ্যশ্চ স বিজ্ঞেয়ো বহুপুত্রো ন সংশয়ঃ ॥ ২৬ ॥

যে পুরুষের করতলে প্রথমে এবং মধ্যে মীন অর্থাৎ মৎস্যাকার রেখা থাকে, সে ব্যক্তি এ জগতে যে কোন কার্য্যে প্রবৃত্ত হইবে, তাহাতেই সুসম্পন্ন হইবে এবং তিনি ধনবান্ ও পুত্রবান্ হইয়া সুখস্বচ্ছন্দে কালাতিপাত করিতে পারিবেন ॥ ২৬ ॥

তুলা গ্রামং তথা বজ্রং করমধ্যে চ দৃশ্যতে।
তস্য বাণিজ্যসিদ্ধিঃ স্যাৎ পুরুষস্য ন সংশয়ঃ ॥ ২৭ ॥

যে ব্যক্তির করতলের মধ্যে তুলা (অর্থাৎ তৌল করিবার দণ্ড) এবং গ্রামের সদৃশ চতুষ্কোণ চিহ্ন, অথবা বজ্রের ন্যায় চিহ্ন থাকে, সে এই সংসারে যে প্রকার ব্যবসায় অবলম্বন করিবে, তাহাই সুসম্পন্ন হইবে। এবিষয়ে অণুমাত্রও সন্দেহ নাই ॥ ২৭ ॥

ক্রমশঃ—

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

সপ্তমখণ্ড, ফাল্গুন মাস। বঙ্গাব্দ ১২৯৭। খৃষ্টাব্দ ১৮৯১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র, মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্দর্শন, সঙ্গীতশাস্ত্র, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্‌কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্‌মেরিজম্, প্রেততত্ত্ব, সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম্, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ লিখিত হইতেছে।


সামুদ্রিকশাস্ত্র যে পূর্ব্বকালে সর্ব্বদেশে প্রচলিত এবং আদরণীয় ছিল, তাহার ভুরি ভুরি প্রমাণ আছে; এমন কি প্রায় তিনশত বৎসর গত হইল ইংলণ্ডদেশবাসী মেঃ লেবাটার সাহেব যিনি মানবের আকৃতি দেখিয়া তাহার স্বভাব চরিত্র নিরূপণ করিতেন, তাঁহার প্রচারিত স্বীয়গ্রন্থে এই শাস্ত্রের সত্যতা প্রমাণার্থ যে প্রবন্ধ প্রকটিত করিয়াছিলেন, তাঁহার কিয়দংশ উদ্ধৃত করিয়া পাঠকবর্গের বিদিতার্থে নিম্নে লিখিলাম।

### OF THE TRUTH OF PHYSIOGNOMY.

"All countenances, all forms, all created beings, are not only different from each other in their classes races, and kinds, but are also individually distinct.

Each being differs from every other being of its species. However generally known, it is a truth the most important to our purpose, and necessary to repeat, that, "There is no rose perfectly similar to another rose, no egg to an "egg," no eel to an eel, no lion to a lion, no "eagle to an eagle, no man to a man."

Confining this proposition to man only, it is the first, the most profound, most secure, and unshaken foundation-stone of physiognomy that, however intimate the analogy and similarity of the innumerable forms of men, no two men can be found who, brought together, and accurately compared, will not appear to be very remarkably different.

Nor is it less incontrovertible that is equally impossible to find two minds, as two countenances, which perfectly resemble each other.

This consideration alone will be sufficient to make it received as a truth,e not requiring farther demonstration, that there must be a certain nati v analogy between the external varieties of the countenance and form, and the internal varieties of the mind. Shall it be denied that this acknowledged internal variety among all men is not the cause of the external variety of their forms and countenances? Shall it be affirmed that the mind does not influence the body, or that the body does not influence the mind?

Anger renders the muscles protuberant, and shall not therefore an angry mind and protubearnt muscles be considered as cause and effect?

After repeated observation that an active and vivid eye and an active and acute wit are frequently found in the same person, shall it be supposed that there is no relation between the active eye and the active mind? Is this the effect of accident?—Of accident!—Ought it not rather to be considered as sympathy, an interchangeable and instantaneous effect, when we perceive that, at the very moment the understanding is most acute and penetrating, and the wit the most lively, the motion and fire of the eye undergo, at that moment, the most visible change?

Shall the open, friendly, and unsuspecting eye, and the open, friendly, and unsuspecting heart, be united in a thousand instances, and shall we say the one is not the cause, the other the effect?

Shall nature discover wisdom and order in all things, shall corresponding causes and effects be every where united, shall this be the most clear the most indubitable of truths, and in the first the most noble of the works of nature shall she act arbitrarily, without design, without law? The human countenance, that mirror of the Divinity that noblest of the works of the Creator—shall not motive and action, shall not the correspondence between the interior and the exterior, the visible and the invisible, the cause and the effect, be there apparent?

Yet this is all denied by those who oppose the truth of the science of physiognomy.

Truth, according to them, is ever at variance with itself. Eternal order is degraded to a juggler, whose purpose it is to deceive.

Calm reason revolts at the supposition that Newton or Leibnitz ever could have the countenance and appearance of an idiot, incapable of a firm step, a meditating eye; of comprehending the least difficult of abstract propositions

and of expressing himself so as to be understood ; that one of these in the brain of a Laplander conceived his Theodicea, and that the other in the head of an Esquimaux, who wants the power to number farther than six and affirms all beyond to be innumerable, had dissected the rays of light, and weighed worlds.

Calm reason revolts when it is asserted the strong man may appear perfectly like the weak, the man in full health like another in the last stage of a consumption, or that the rash and irascible resemble the cold and phlegmatic. It revolts to hear it affirmed that joy and grief, pleasure and pain, love and hatred, all exhibit themselves under the same traits, that is to say under no traits whatever, on the exterior of man. Yet such are the assertions of those who maintain physiognomy is a chimerical science. They overturn all that order and combination by which eternal wisdom so highly astonishes and delights the understanding. It cannot be too emphatically repeated, that blind chance and arbitrary disorder constitute the philosophy of fools, and that they are the bane of natural knowledge, philosophy and religion. Entirely to banish such a system is the duty of the true enquirer, the sage, and the divine.

All men ( this is indisputable, ) absolutely all men, estimate all things, whatever, by their physiognomy, their exterior temporary superficies. By viewing these on every occasion, they draw their conclusions concerning their internal properties.

What merchant, if he be unacquainted with the person of whom he purchases does not estimate his wares by the physiognomy or appearance of those wares ? If he purchase of a distant correspondent, what other means does he use in judging whether they are or are not equal to his expectation ? Is not his judgment determiend by the colour, the fineness, the superficies, the exterior, the physiognomy ? Does he not judge money by its physiognomy ! why does he take one guinea and reject another ? why weigh a third in his hand ? Does he not determine according to its colour, or impression ; its outside, its physiognomy ? If a stranger enter his shop, as a buyer, or seller, will he not observe him ? will he not draw conclusions from his countenance ? will he not, almost before he is out of hearing, pronounce some opinion upon him, and say, "This man has an honest look—This "man has a pleasing, or forbidding countenance ?—what is it to the purpose whether his judgment be right or wrong ? He judge. Though not wholly, he depends, in part, upon the exterior form, and thence draws inferences concerning the mind.

How does the farmer, walking through his grounds, regulate his future expectations, by the colour, the size, the growth, the exterior, that is to say, by the physiognomy of the bloom, the stalk, or the ear, of his corn ; the stem, and shoots of his vine-tree ?—"This ear of corn is "blighted—That Wood is full of sap ; this will "grow, that not," affirms he, at the first, or second glance—"Though these vine-shoots look well, they will bear but few grapes." And wherefore ? He remarks, in their appearance, as the physiognomist in the countenances of shallow men the want of native energy. Does not he judge by the exterior ?

Does not the physician pay more attention to the physiognomy of the sick than to all the accounts that are brought him concerning his patient ? Zimmermann, among the living may be brought as a proof of the great perfection at which this kind of judgement is arrived ; and among the dead Kemf, whose son has written a treatise on Temporament.

The painter—Yet of him I will say nothing : his art too evidently reproves the childish and arrogant prejudices of those who pretend to disbelieve physiognomy.

The traveller, the philanthropist, the misanthrope, the lover ( and who not ? ) all act according to their feelings and decisions, true or false, confused or clear, concerning physiognomy. These feelings, these decisions, excite compassion, disgust, joy, love, hatred, suspicion, confidence, reserve, or benevolence.

Do we not daily judge of the sky by its physiognomy ; No food, not a glass of wine, or beer, not a cup of coffee, or tea comes to table, which is not judged by its physiognomy, its exterior ; and of which we do not thence deduce some conclusion respecting its interior, good, or bad properties.

Is not all nature physiognomy ; superficies, and contents ; body, and spirit ; exterior effect, and internal power ; invisible beginning, and visible ending ?

What knowledge is there, of which man is capable, that is not founded on the exterior ; the relation that exists between visible and invisible, the perceptible and the imperceptible ?

Physiognomy, whether understood in its most extensive or confined signification, is the origin of all human decisions, efforts, actions, expectations, fears, and hopes ; of all pleasing and unpleasing sensations, which are occasioned by external objects.

From the cradle to the grave, in all conditions and ages, throughout all nations, from Adam to the last existing man, from the worm we tread on to the most sublime of philosophers, (and why not to the angel, why not to the Deity ?) physiognomy is the origin of all we do and suffer.

Each insect is acquainted with its friend and its foe ; each child loves and fears although it knows not why. Physiognomy is the cause ; nor is there a man to be found on earth who is not daily influenced by physiognomy ; not a man who cannot figure to himself a countenanee which shall to him appear exceedingly lovely, or exceedingly hateful ; not a man who does not, more or less, the first time he is in company with a stranger, observe, estimate, compare, and judge him, according to appearances, although he might never have heard of the word or thing called physiognomy ; not a man who does not judge of all things that pass through his hands, by their physiognomy ; that is, their internal worth by their external appearance.

The art of dissimulation itself, which is adduced as so insuperable an objection to the truth of physiognomy, is founded upon physiognomy. Why does the hypocrite assume the appearance of an honest man, but because that he is convinced, though not perhaps from any systematic reflection, that all eyes are acquainted with the charactoristic marks of honesty.

What judge, wise or unwise, whether he confess or deny the fact, does not sometimes in this sense decide from appearance ? Who can, is, or ought to be, absolutely indifferent to the exterior of persons brought before him to be judged ? What king would choose a minister without examining his exterior, secretly, at least, and to a certain extent ? An officer will not enlist a soldier without thus examining his appearance, his height out of the question. What master or mistress of a family will choose a servant without considering the exterior ; no matter that their judgment may or may not be just, or that it may be exercised unconsciously ?

I am wearied of citing instances so numerous, and so continually before our eyes, to prove that men, tacitly and unanimously, confess the influence which physiognomy has over their sensations and actions. I feel disgust at being obliged to write thus, in order to convince the learned of truths with which every child is, or may be, acquainted.

He that hath eyes to see let him see ; but should the light, by being brought too close to his eyes, produce phrensy, he may burn himself by endeavouring to extinguish the torch of truth. I use such expressions unwillingly, but I dare do my duty, and may duty is boldly to declare I believe myself certain of what I now and hereafter shall affirm ; and that I think myself capable of convincing all real lovers of truth, by principles which are in themselves incontrovertible. It is also necessary to confute the pretensions of certain literary despots, and to compel them to be more cautious in their decisions. It is therefore proved, not because I say it is an eternal and manifest truth, and would have been equally truth had it never been said, that, whether they are or not sensible of it, all men are daily influenced by physiognomy ; that, as Sultzer has affirmed, every man, consciously or inconsciously understands something of physiognomy ; nay, that there is not a living being which dose not, at least after its manner, draw some inferences from the external to the internal ; which dose not judge concerning that which is not by that which is apparent to the senses.

This universal though tacit confession, that the exterior, the visible, the superficies or objects, indicate their nature, their properties and that every outward sign is the symbol of some inherent quality, I hold to be equally certain and important to the science of physiognomy.

I must once more repeat, when each apple, each apricot, has a physiognomy peculiar to itself, shall man, the lord of earth, have none? The most simple and inanimate object has its characteristic exterior, by which it is not only distinguished as a species, but individually; and shall the first, noblest, best harmonized, and most beauteous of beings be denied all characteristic?

But, whatever may be objected against the truth and certainty of the science of physiognomy, by the most illiterate, or the most learned: how much soever he who openly professes faith in this science may be subject to redicule, philosophic pity and contempt; it still cannot be contested that there is no object thus considered, more important, more worthy of observation, more interesting than man, nor any occupation superior to that of disclosing the beauties and perfections of human nature."



# সামুদ্রিক।

পূর্ব্বপ্রকাশিতের পর।

পদ্মচাপাদি খড়্গাঞ্চ অষ্টকোণাদি দৃশ্যতে।
স্ত্রিয়াশ্চ পুরুষস্যাপি ধনবান্ স সুখী নরঃ ॥ ২৮ ॥

যাহার হস্তমধ্যে পদ্ম কিম্বা ধনুকাকার চিহ্ন, অথবা খড়্গ ও অন্য কোনরূপ অষ্টকোণ চিহ্ন থাকে, সে নিশ্চয়ই ধনবান্ এবং সুখী হইবে। স্ত্রীলোকের এই সকল চিহ্ন থাকিলে ধনবতী ও সুখশালিনী হয়। বিশেষতঃ পদ্মের চিহ্ন থাকিলে স্ত্রীলোক রাজ্ঞী এবং পুরুষ রাজা হয়। ধনুকের চিহ্ন থাকিলে পুরুষ মহাবীর হয়, খড়্গের চিহ্ন থাকিলে মহাবলপরাক্রান্ত যোদ্ধা হয়, আর অষ্টকোণ চিহ্ন থাকিলে ভূমিপালক অর্থাৎ ভুস্বামী অথবা গ্রামপতি হইয়া সুখী হয় ॥ ২৮ ॥

চক্রশঙ্খধ্বজাকারো মাযাকারশ্চ দৃশ্যতে।
সর্ব্ববিদ্যাপ্রদানেন বুদ্ধিমান্ স ভবেন্নরঃ ॥ ২৯ ॥

যাহার করতলে চক্র, শঙ্খ, ধ্বজ এবং মাযাকার চিহ্ন দেখা যায়, সেই ব্যক্তি সকল শাস্ত্রে পারদর্শী হইবে, সুতরাং জ্ঞানী বলিয়া পরিগণিত হইবে ॥ ২৯ ॥

ত্রিশূলং করমধ্যে তু তেন রাজা প্রবর্ত্ততে।
যজ্ঞে ধর্ম্মে চ দানে চ দেবদ্বিজপ্রপূজনে ॥ ৩০ ॥

যাহার হস্তে ত্রিশূলের চিহ্ন থাকে, সেই ব্যক্তি রাজা হইবে এবং হোমাদি ধর্ম্মকর্ম্মানুষ্ঠানে এবং দেবতা ও ব্রাহ্মণসেবায় রত হইয়া জনসমাজে দাতা ও ধার্ম্মিক বলিয়া পরিগণিত হইবে ॥ ৩০ ॥

শক্তিতোমরবাণশ্চেৎ করমধ্যে প্রদৃশ্যতে।
রথচক্রধ্বজাকারং স চ রাজ্যং লভেন্নরঃ ॥ ৩১ ॥

যদি কোন ব্যক্তির হস্তে শক্তি ( অর্থাৎ যষ্টিনামক অস্ত্রবিশেষ ) চিহ্ন, অথবা তোমর ( অস্ত্রবিশেষ ) চিহ্ন, কিম্বা বাণের চিহ্ন থাকে, তবে সেই ব্যক্তি রাজ্য লাভ করিবে এবং রথ, চক্র ও ধ্বজের চিহ্ন থাকিলেও রাজ্যলাভ করিবে ॥ ৩১ ॥

অঙ্কুশং কুণ্ডলং ছত্রং যস্য হস্ততলে ভবেৎ।
তস্য রাজ্যং মহাশ্রেষ্ঠং সামুদ্রবচনং যথা ॥ ৩২ ॥

যদি কোন লোকের হস্তে অঙ্কুশ কিম্বা কুণ্ডলের চিহ্ন, অথবা ছত্রের চিহ্ন থাকে, তবে সেই ব্যক্তি মহারাজচক্রবর্ত্তী হইয়া সাম্রাজ্য ভোগ করিবে, সন্দেহ নাই। কিন্তু উক্ত তিন প্রকার রেখা থাকিলে পূর্ব্বোক্তরূপ ফলভোগী হইবে, তাহা না থাকিলে সম্পূর্ণ ফল লাভ হইবে না। প্রাগুক্ত দুই চিহ্ন থাকিলে রাজার ন্যায় ঐশ্বর্য্য ভোগ করিবে, এক চিহ্ন থাকিলে সামান্য দাসত্বভোগ করিবে। ক্ষীরসমুদ্রবাসী ভগবান্ নারায়ণের এই বচন, ইহাতে সন্দেহ নাই ॥৩২॥

গিরিকঙ্কণযোনীনাং নরমুণ্ডঘটস্য চ।
করে বৈ যস্য চিহ্নানি রাজমন্ত্রী ভবেন্নরঃ ॥ ৩৩ ॥

যাহার হস্তে পর্ব্বত, কঙ্কণ, যোনি, নরমুণ্ড, কিম্বা ঘটের চিহ্ন থাকে সে ব্যক্তি রাজমন্ত্রী হয় ॥ ৩৩ ॥

সূর্য্যচন্দ্রলতানেত্রমষ্টকোণত্রিকোণকম্।
মন্দিরাশ্বগজেন্দ্রাণাং চিহ্নং স্যাৎ স সুখী নরঃ ॥ ৩৪ ॥

যদি কোন ব্যক্তির করতলে সূর্য্য, চন্দ্র, লতা, চক্ষুঃ, অষ্টকোণ, ত্রিকোণ, মন্দির, ঘোটক বা গজেন্দ্রের চিহ্ন থাকে, তাহাহইলে সেই মনুষ্য সুখী হইবে ॥ ৩৪ ॥

তর্জ্জনীমূলপর্য্যন্তমূর্দ্ধরেখা চ দৃশ্যতে।
রাজদূতো ভবেত্তস্য ধর্ম্মনাশো হি জায়তে ॥ ৩৫ ॥

যাহার তর্জ্জনীমূলপর্য্যন্ত ঊর্দ্ধরেখা দৃষ্ট হয়, সেই ব্যক্তি রাজদূত হয় এবং তাহার ধর্ম্মনাশও হয় ॥ ৩৫ ॥

মধ্যমামূলপর্য্যন্তমূর্দ্ধরেখা চ দৃশ্যতে।
পুত্রপৌত্রাদিসম্পন্নো ধনবান্ স সুখী নরঃ ॥ ৩৬ ॥

মধ্যম অঙ্গুলির মূলপর্য্যন্ত যাহার ঊর্দ্ধরেখা দেখিতে পাওয়া যায়, সেই ব্যক্তি সুখী, বিত্তশালী ও পুত্রপৌত্র-প্রভৃতি-সমন্বিত হয় ॥ ৩৬ ॥

অনামিকোর্দ্ধরেখাণাং ব্যবসায়ে ধনাগমঃ।
সুখদুঃখে ন জীবেত পুত্রপৌত্রগৃহাদিমান্ ॥ ৩৭ ॥

যাহার করতলে ঊর্দ্ধরেখা অনামিকাঙ্গুলীর মূলদেশপর্য্যন্ত বিস্তৃত থাকে, তাহার বাণিজ্যে ধনোপার্জ্জন হয় এবং সে ব্যক্তি পুত্রপৌত্রবাটী-প্রভৃতিসম্পন্ন হইয়া কখন সুখে, কখন দুঃখে জীবন যাপন করে ॥ ৩৭ ॥

করমধ্যে স্থিতা রেখা পিতুর্ব্বংশসমুদ্ভবঃ।
পূর্ণরেখা পিতুর্ব্বংশোঽর্দ্ধরেখা পরবংশকরঃ ॥ ৩৮ ॥

যাহার করতলে পিতৃরেখা পূর্ণরূপে অঙ্কিত থাকে, সে ব্যক্তি পিতার ঔরসে জন্মগ্রহণ করিয়াছে জানিবে এবং ঐ রেখা যাহার করতলে অর্দ্ধরূপে অঙ্কিত থাকে, সে ব্যক্তি অপরের ঔরসে জন্মিয়াছে জানিবে ॥ ৩৮ ॥

মাতৃরেখা করে চৈব একৈকং যুগ্মমেব চ।
একৈকমংশমাদায় যুগ্মরেখা চ দৃশ্যতে ॥ ৩৯ ॥

করতলমধ্যে পৃথক্ দুইটী পিতৃ ও মাতৃরেখা আছে। মাতৃরেখা তর্জ্জনীর মূল অবধি অঙ্গুষ্ঠের মূলপর্য্যন্ত আয়ুরেখার নিম্নদেশ দিয়া সরলভাবে অঙ্কিত থাকে এবং পিতৃরেখা তর্জ্জনী ও অঙ্গুষ্ঠের মূলের মধ্যভাগ হইতে বহির্গত হইয়া

নিম্নভাগপর্য্যন্ত বিস্তৃত থাকে। এই দুইটী রেখা দেখিয়াই প্রতীতি হয় যে, মানব মাতা ও পিতার শোণিত ও শুক্রের, সমান অংশ গ্রহণপূর্ব্বক জন্মপরিগ্রহ করে॥ ৩৯॥

বহুরেখা ভবেৎ ক্লেশঃ স্বল্পাভির্ধনহীনতা।
রেখায়াং বা মনঃসৌখ্যং সামুদ্রবচনং যথা॥ ৪০॥

করতলে অনেক রেখা থাকিলে ক্লেশ, অল্পরেখা থাকিলে দরিদ্র এবং অনেকও নয় অল্পও নয় এমত রূপ মধ্যপ্রকারের রেখা থাকিলে, মানসিক সুখ হয়। ইহাই সামুদ্রিকশাস্ত্রের বচন॥ ৪০॥

গতা পাণিতলে যা চ সোর্দ্ধরেখা স্মৃতা বুধৈঃ।
স্ত্রীণাং পুংসাং তথা চৈব রাজ্যায় চ সুখায় চ।
পুত্রপৌত্রাদিসম্পন্না চোর্দ্ধরেখা শুভপ্রদা॥ ৪১॥

যে রেখা মণিবন্ধ হইতে উত্থিত হইয়া করতলমধ্যভাগ দিয়া উপরিভাগপর্য্যন্ত বিস্তৃত থাকে, তাহাকে সামুদ্রিকশাস্ত্রবেত্তা পণ্ডিতবর্গ উর্দ্ধরেখা কহিয়া থাকেন। স্ত্রী বা পুরুষ যাহার করতলে এই রেখা থাকিবে, সে রাজ্য ও সুখভোগ করিবে। উর্দ্ধরেখা থাকিলে পুত্রপৌত্রাদিক্রমে বংশবর্দ্ধন ও সর্ব্বশুভ হইয়া থাকে॥ ৪১॥

রেখাভির্ব্বহুভির্দুঃখং (ক্লেশং) স্বল্পাভির্ধনহীনতা। রক্তাভিঃ (সুখং) শ্রিয়মাপ্নোতি কৃষ্ণাভিঃ (ক্লেশতাং) প্রেষ্যতাং ব্রজেৎ॥ ৪২॥

যে ব্যক্তির করতলে বহুরেখা দৃষ্ট হয়, সে ব্যক্তি দুঃখী হয়। অল্পরেখা থাকিলে ধনহীন হয়। পাণিতলের রেখাগুলি রক্তবর্ণ হইলে সুখী বা লক্ষ্মীযুক্ত এবং ঐ রেখা কৃষ্ণবর্ণ দৃষ্ট হইলে ক্লেশভাগী বা ভৃত্য হইবার লক্ষণ হয়॥ ৪২॥

অঙ্কুশং কুলিশং ছত্রং যস্য পাণিতলে ভবেৎ। তস্যৈশ্বর্য্যং বিনির্দ্দিষ্টং অশীত্যায়ুর্ভবেদ্ ধ্রুবম্। পুত্রং প্রসূয়তে নারী নরেন্দ্রং লভতে পতিম্॥ ৪৩॥

যাহার হস্তমধ্যে অঙ্কুশের, বজ্রের বা ছত্রের চিহ্ন থাকে সে ব্যক্তি ঐশ্বর্য্যশালী হয় এবং তাহার পরমায়ু ৮০ অশীতিবর্ষ নিশ্চয় হইয়া থাকে। স্ত্রীলোকের করতলে ঐ সকল রেখা থাকিলে, সে স্ত্রী রাজাপতি লাভ করে ও রাজপুত্র প্রসব করিয়া থাকে॥ ৪৩॥

ধনুর্য্যস্য ভবেৎ পাণৌ পঙ্কজং বাথ তোরণম্।
তস্যৈশ্বর্য্যঞ্চ রাজ্যঞ্চ অশীত্যায়ুর্ভবেদ্ ধ্রুবম্॥ ৪৪॥

যদি কোন পুরুষের করতলস্থ রেখাসমূহের মধ্যে ধনুরাকৃতি, অথবা পদ্মের কিম্বা তোরণের ন্যায় কোন চিহ্ন থাকে, তাহা হইলে সেই ব্যক্তির রাজ্যলাভ ও অশেষপ্রকার ঐশ্বর্য্য ভোগ হয় এবং সে ৮০ অশীতি বৎসরপর্য্যন্ত জীবিত থাকে॥ ৪৪॥

কনিষ্ঠায়াঃ স্থিতা রেখাসংখ্যা যাবতিকাঃ স্মৃতাঃ।
তাবতী পুরুষাণান্তু নারী ভবতি নিশ্চিতম্॥ ৪৫॥

যে পুরুষের কনিষ্ঠাঙ্গুলীর নিম্নে যে কয়েকটী রেখা থাকিবে, তাহার সেই সংখ্যানুসারে ভার্য্যা হইবে॥ ৪৫॥

করমধ্যগতা রেখা ধ্রুবা উর্দ্ধস্তবেদ্ যদি।
নৃপো বা নৃপতুল্যো বা চিরং খ্যাতোহর্থবান্ ভবেৎ॥৪৬॥

হস্তের মণিবন্ধ হইতে যে রেখা উত্থিত হইয়া উপরিভাগ পর্য্যন্ত গমন করে, তাহার নাম উর্দ্ধরেখা। ঐ রেখা যাহার হস্তমধ্যে থাকিবে, সেই ব্যক্তি রাজা বা রাজার ন্যায় ঐশ্বর্য্যশালী ও চিরবিখ্যাত এবং ধনবান্ হইবে॥ ৪৬॥

মৎস্যপুচ্ছপ্রকীর্ণেন বিদ্যাবিত্তসমন্বিতঃ। পিতুঃ পিতামহাদীনাং ধনং স লভতে নরঃ। পিতামহস্য বা কিঞ্চিদ্ধনঞ্চ লভতে ধ্রুবম্॥ ৪৭॥

যাহার করতলে মৎস্যপুচ্ছ চিহ্ন থাকিবে, সে ব্যক্তি বিদ্বান্ ও ধনবান্ হইবে এবং সে পৈতৃক অথবা কেবল পিতামহের কিঞ্চিৎ ধন পাইবে, সন্দেহ নাই॥৪৭॥

অযবস্য কুতো বিদ্যা মৎস্যহীনে কুতো ধনম্। অপুচ্ছস্য কুতো বিদ্যা অযবস্য কুতো ধনম্। উর্দ্ধরেখাবিহীনস্য কুতো রাজ্যং কুতো যশঃ॥ ৪৮॥

করতল মধ্যে যবরেখা থাকিলে বিদ্যা ও ধন, মৎস্যরেখা থাকিলে ধন, মৎস্যপুচ্ছ থাকিলে বিদ্যা এবং উর্দ্ধরেখা থাকিলে রাজ্য ও যশঃ লাভ হইয়া থাকে॥ ৪৮॥

একমুদ্রো ভবেদ্রাজা দ্বিমুদ্রো ধনবান্নরঃ।
ত্রিমুদ্রো রোগসম্পন্নো বহুমুদ্রো বহুপ্রজঃ॥ ৪৯॥

হস্তে একমুদ্রা থাকিলে রাজা, দুই মুদ্রা থাকিলে ধনবান্, তিন মুদ্রা থাকিলে রোগী এবং বহুমুদ্রা থাকিলে মনুষ্য অনেক সন্তানের পিতা হয়॥ ৪৯॥

তর্জ্জনীমূলগামিন্যাং রেখায়াং ছিদ্রতা যদি।
শ্বাবিন্মূষিকমার্জ্জারসর্পদষ্টো ভবিষ্যতি॥ ৫০॥

যাহার তর্জ্জনী অঙ্গুলীর মূলদেশস্থিত রেখাতে ছেদ থাকে, তাহার (শ্বাবিৎ) শজারু, ইন্দুর, বিড়াল বা সর্পের দংশন ভয় হয়॥ ৫০॥

যস্য পণিতলে রেখা পীবরা দৃশ্যতে যদি।
অবিচ্ছিন্না পাদসৌখ্যং সম্পূর্ণা চ সুশোভনম্॥ ৫১॥

যাহার করতলে রেখা স্থূল ও অচ্ছিন্ন দেখা যায়, তাহার পদোন্নতি এবং যাহার ঐ রেখা সম্পূর্ণ দেখা যায়, তাহার সুখ ও সম্পত্তি হইয়া থাকে॥ ৫১॥

কনিষ্ঠাঙ্গুলিমূলে তু রেখা তিষ্ঠতি যা ধ্রুবম্।
তাবদ্বিবাহং জানীয়াদ্ যথোক্তং দানিভাষিতম্॥ ৫২॥

কনিষ্ঠা অঙ্গুলীর মূলে যতগুলি রেখা থাকিবে, ততগুলি বিবাহ হইবে। ইহা দানিনামক সামুদ্রিকশাস্ত্রবেত্তা পণ্ডিত কহিয়াছেন॥ ৫২॥

কনিষ্ঠাঙ্গুলিমূলে তু রেখা চোদ্বাহনির্ণিকা। কনিষ্ঠাধো রেখাসংখ্যা যাবতী যুবতী তথা। তাবতী তেন তস্যৈব নারীণাং স্বয্যতে নৃপ॥ ৫৩॥

কনিষ্ঠাঙ্গুলীর মূলস্থিত রেখাকে বিবাহরেখা বলে। কনিষ্ঠাঙ্গুলীমূলের অধোদেশে ঐরূপ যতগুলি রেখা থাকিবে, ততগুলি যুবতী স্ত্রীলাভ হইবে। ঐরূপ রেখা স্ত্রীলোকের একটী থাকিলে বিবাহ বুঝায় এবং অনেক গুলি থাকিলে অন্যের প্রতি আশক্তি বুঝায়॥ ৫৩॥

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

দশমখণ্ড, জ্যৈষ্ঠ মাস। বঙ্গাব্দ ১২৯৮। খৃষ্টাব্দ ১৮৯১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র, মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্‌দর্শন, সঙ্গীতশাস্ত্র, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্‌কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্‌মেরিজম্, প্রেততত্ত্ব, সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম্, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ হইতে লিখিত হইতেছে।


# সামুদ্রিক।

পূর্ব্বপ্রকাশিতের পর।

যে স্ত্রীর করতলে রক্তবর্ণ দীর্ঘরেখা থাকে, সে স্ত্রী রাজপত্নী এবং বহুপুত্রবতী হইয়া থাকে ॥ ৮৭ ॥

পাণিপাদতলে রেখা তাম্রবর্ণনখানি চ।
জীববৎসা চিরঞ্জীবপুত্রপৌত্রসমন্বিতা ॥ ৮৮ ॥

যে স্ত্রীর করতলে ও পাদতলে তাম্রবর্ণ রেখা ও নখ থাকে, সেই স্ত্রী জীববৎসা ও দীর্ঘজীবী পুত্রপৌত্রসম্পন্না হয় ॥ ৮৮ ॥

যস্যাঃ করতলে পদ্মং পূর্ণকুম্ভং তথৈব চ।
রাজপত্নিত্বমাপ্নোতি পুত্রপৌত্রঃ প্রবর্ত্ততে ॥ ৮৯ ॥

যে স্ত্রীর করতলে পদ্ম ও পূর্ণকুম্ভ চিহ্ন থাকে, সেই স্ত্রী রাজপত্নী ও পুত্রপৌত্রবতী হয় ॥ ৮৯ ॥

রেখান্বিতাং স্ববিধবাং কুর্য্যাৎ সম্ভোগিনীং স্ত্রিয়ম্। রেখা যা মণিবন্ধোত্থা গতা মধ্যাঙ্গুলী করে। গতা পাণিতলে যা চ যোর্দ্ধপাদতলে স্থিতা। স্ত্রীণাং পুংসাং তথা যা স্যাদ্রাজ্যায় চ সুখায় চ পুত্রপৌত্রাদিসম্পন্না চোর্দ্ধরেখা শুভপ্রদা ॥ ৯০—৯১ ॥

যে রেখা মণিবন্ধ (কজা) হইতে উত্থিত হইয়া করতলের মধ্যভাগ দিয়া মধ্যমাঙ্গুলির মূলপর্য্যন্ত বিস্তৃত থাকে, তাহাকে সামুদ্রিক শাস্ত্রবেত্তা পণ্ডিতবর্গ ঊর্দ্ধরেখা কহিয়া থাকেন, এই ঊর্দ্ধরেখা পাদতলেও থাকে। যে স্ত্রীর করতলে ও পাদতলে এই রেখা থাকে, সে স্ত্রী যাবজ্জীবন সধবা থাকে, সৌভাগ্যবতী হয় এবং পুত্রপৌত্রবতী হইয়া থাকে। স্ত্রী বা পুরুষ যাহার করতলে এই রেখা থাকে, সে রাজ্য ও সুখভোগ করে এবং পুত্রপৌত্রাদিক্রমে বংশবর্দ্ধন ও সর্ব্বশুভ ভাজন হইয়া থাকে ॥ ৯০—৯১ ॥

কনিষ্ঠাঙ্গুলিমধ্যস্থা রেখা চেদবতিষ্ঠতি।
ঊর্দ্ধচ্ছিন্না ভবেদ্ যস্য বিংশত্যায়ুর্ব্বিনির্দ্দিশেৎ ॥ ৯২ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলীর মধ্যভাগে রেখা থাকে, আর ঐ রেখা যদি ঊর্দ্ধদিকে ছিন্ন হয়, তবে তাহার ২০ বিংশতিবৎসর পরমায়ু হয় ॥ ৯২ ॥

বৃদ্ধামূলে চ যা রেখা ভ্রাতৃভগ্নীপ্রদায়িকা।
কৃষ্ণা সূক্ষ্মা ক্রমেণৈব হীনা ছিদ্রপ্রদায়িকা ॥ ৯৩ ॥

বৃদ্ধাঙ্গুলীর মূলে যতগুলি রেখা থাকে, ততগুলি ভ্রাতা ও ভগিনী হইয়া থাকে এবং ঐ রেখাগুলি যদি কৃষ্ণবর্ণ ও ক্রমশঃ সূক্ষ্ম হয়, তবে ভ্রাতা ও ভগিনীর বিনাশ ও কলহ হইয়া থাকে ॥ ৯৩ ॥

বৃদ্ধামূলস্য মধ্যে চেন্মিলিতা বিভবো বশঃ।
পৃথগ্ রেখা ভবেজ্ জ্ঞেয়ং নিশ্চিতং লক্ষণন্ত্বিদম্ ॥ ৯৪ ॥

বৃদ্ধাঙ্গুলীর মূলমধ্যে যদি বহুরেখা মিলিত থাকে, তাহা হইলে দীর্ঘকালস্থায়ী ঐশ্বর্য্য হয় এবং ঐ রেখাগুলি পৃথক্ পৃথক্ হইলে সুলক্ষণযুক্ত বুঝায় ॥ ৯৪ ॥

বৃদ্ধামূলে চ রেখে দ্বে মাতৃভক্তো বিশেষতঃ।
বহুভোগৈর্ব্বর্দ্ধিতঃ স্যাদ্ যস্য বজ্রাঙ্কিতং পরম্ ॥ ৯৫ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলির মূলদেশে দুইটি রেখা থাকে, সে ব্যক্তি অত্যন্ত জননীভক্ত হয় এবং ঐ স্থলে বজ্রচিহ্ন থাকিলে বহুভোগশালী হয় ॥ ৯৫ ॥

অঙ্গুষ্ঠোদরমধ্যে তু যবো যস্য বিরাজতে। বিভবং ভোজনং তস্য স নরঃ সুখমেধতে। সর্ব্ববিদ্যাপ্রশস্তশ্চ সভবেন্নাত্র সংশয়ঃ ॥ ৯৬ ॥

বৃদ্ধাঙ্গুলির উদরের মধ্যভাগে যবরেখা থাকিলে মনুষ্য অতুল ঐশ্বর্য্যশালী, ভোক্তা, সুখী ও সকল বিদ্যার পারদর্শী হয়, ইহাতে কোন সন্দেহ নাই ॥ ৯৬ ॥

অঙ্গুষ্ঠপর্ব্বমধ্যে তু যবো যস্য বিরাজতে।
পররেখা ভবেদ্ যস্য স নরঃ সুখমেধতে ॥ ৯৭ ॥

অঙ্গুষ্ঠের পর্ব্বের মধ্যভাগে যাহার যবরেখা থাকে এবং তাহার সহিত অন্য-রেখাও যদি সংযুক্ত থাকে, তবে সে ব্যক্তি সুখী হয় ॥ ৯৭ ॥

অঙ্গুষ্ঠোদরমধ্যে তু কুণ্ডলী যস্য দৃশ্যতে।
ভোজ্যমুৎপাদ্যতে তস্য প্রচুরঞ্চ সুখং ভবেৎ ॥ ৯৮ ॥

বৃদ্ধাঙ্গুলীর উদরের মধ্যভাগে যাহার কুণ্ডলীরেখা থাকে, সে বক্তি ভোগী ও যথেষ্ট সুখভোগী হয় ॥ ৯৮ ॥

অঙ্গুষ্ঠোদরমধ্যে তু রেখা যস্য যবাকৃতিঃ।
যশস্বী চ ভবেদ্বিদ্বান্ ( শ্রীমান্ ) ধনদাতা চ নিত্যশঃ ॥৯৯ ॥

অঙ্গুষ্ঠগর্ভমধ্যে যবাকার রেখা থাকিলে, মনুষ্য যশস্বী, বিদ্যাবান্, লক্ষ্মীসম্পন্ন ও দাতা হয় ॥ ৯৯ ॥

অঙ্গুষ্ঠস্যোর্দ্ধভাগস্থো যবো যস্য বিরাজতে।
উৎপন্নাবধি ভোগী স্যাৎ স নরঃ সুখমেধতে ॥ ১০০ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলির উপরিভাগে যবরেখা আছে, সেই ব্যক্তি জন্মাবধি ভোগী ও সুখী হয় ॥ ১০০ ॥

মধ্যমাতর্জ্জনীমূলে যবো যস্য চ দৃশ্যতে।
ধনবান্ সুখভোগী স্যাৎ পুত্রদারগৃহাদিমান্ ॥ ১০১ ॥

যাহার মধ্যমা কিম্বা তর্জ্জনী অঙ্গুলীর মূলদেশে যবরেখা দেখিতে পাওয়া যায়, সেই ব্যক্তি বনবান্ সুখভোগী ও পুত্র-ভার্য্যা-গৃহ-আদি-সম্পন্ন হয় ॥ ১০১ ॥

অঙ্গুষ্ঠস্যাপ্যূর্দ্ধরেখা বর্ত্ততে নৃপতেঃ শুভা।
সেনাপতির্দ্ধনেশশ্চ মধ্যমায়ুর্নরো ভবেৎ ॥ ১০২ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলির উপরে শুভলক্ষণান্বিত উর্দ্ধরেখা থাকে, সে ব্যক্তি রাজা হইয়া, সৈন্যাধ্যক্ষ বা বিপুলবিত্তবশালী হয় এবং মধ্যমায়ু হয়, অর্থাৎ দীর্ঘজীবী বা অল্পজীবী হয় না, ৬০ বৎসরপর্য্যন্ত জীবীত থাকে ॥ ১০২ ॥

তর্জ্জনীমুলপর্য্যন্তমূর্দ্ধরেখা চ দৃশ্যতে।
রাজদূতো ভবেত্তস্য ধর্ম্মনাশো হি জায়তে ॥ ১০৩ ॥

যাহার তর্জ্জনীমূলপর্য্যন্ত উর্দ্ধরেখা দৃষ্ট হয়, সে ব্যক্তি রাজদূত হয় এবং তাহার ধর্ম্মনাশও হয় ॥ ১০৩ ॥

মধ্যমামূলপর্য্যন্তমূর্দ্ধরেখা চ দৃশ্যতে।
পুত্রপৌত্রাদিসম্পন্নো ধনবান্ স সুখী নরঃ ॥ ১০৪ ॥

মধ্যমাঙ্গুলীর মূলপর্য্যন্ত যাহার উর্দ্ধরেখা দেখিতে পাওয়া যায়, সে ব্যক্তি সুখী, বিত্তবশালী ও পুত্রপৌত্র প্রভৃতি-সমন্বিত হয় ॥ ১০৪ ॥

অনামিকোর্দ্ধরেখায়াং ব্যবসায়ে ধনাগমঃ।
সুখদুঃখেন জীবেত পুত্রপৌত্রগৃহাদিমান্ ॥ ১০৫ ॥

যাহার করতলে উর্দ্ধরেখা অনামিকাঙ্গুলির মূলদেশপর্য্যন্ত বিস্তৃত থাকে, তাহার বাণিজ্যে ধনোপার্জ্জন হয় এবং সে ব্যক্তি পুত্র, পৌত্র, বাটী প্রভৃতি সম্পন্ন হইয়া কখন সুখে ও কখন দুঃখে জীবনযাপন করে ॥ ১০৫ ॥

দীক্ষাণাঞ্চ তথা ধর্ম্মঃ পদবী সুখমেব চ।
বিদ্যা মানাপমানঞ্চ অমূলামূলসংস্থিতা ॥ ১০৬ ॥

যাহার কনিষ্ঠাঙ্গুলির মূলদেশে রেখা অঙ্কিত আছে, তাহার দীক্ষা, ধর্ম্ম, পদবী, সুখ, বিদ্যা, মান, অপমান আদির সংবর্দ্ধন হয় ॥ ১০৬ ॥

কনিষ্ঠামূলসংযুক্তা ত্রিরেখা যস্য দৃশ্যতে। একং যুগ্মঞ্চ ত্রিতয়ং চতুর্থং বাণসম্মিতম্। যুগ্মং বাপি পৃথগ্ বাপি বিপুলং ভোগদায়কম্ ॥ ১০৭ ॥

কনিষ্ঠাঙ্গুলির মূলদেশে যাহার সংযুক্ত তিনটী রেখা দৃষ্ট হয়, সে ব্যক্তি ভোগী ও সুখী হয়। ঐ স্থলে সংযুক্ত বা পৃথগ্রূপে একটী, দুইটী, তিনটী, চারিটী বা পাঁচটী রেখা বিপুল ভোগদায়ক হয় ॥ ১০৭ ॥

অঙ্গুলীনাং পৃথগ্ রেখাত্রিতয়ং মন্যতে পৃথক্।
রেখাদ্বাদশকং সৌখ্যধনধান্যপ্রদায়কম্ ॥ ১০৮ ॥

কনিষ্ঠা, অনামিকা, মধ্যমা ও তর্জ্জনী—এই চারিটী অঙ্গুলির প্রত্যেকের পূর্ব্বরেখা তিন তিনটী করিয়া গণনা করিলে যাহার দ্বাদশটী পৃথক্ পৃথক্ রেখা হয়, সেই ব্যক্তি ধনধান্যাদিসম্পন্ন ও মহাসুখী হয় ॥ ১০৮ ॥

অঙ্গুলীনাং পৃথগ্ রেখা গণনে চেৎ ত্রয়োদশঃ।
মহাদুঃখং মহাক্লেশঃ সামুদ্রবচনং যথা ॥ ১০৯ ॥

কাহারও কনিষ্ঠাদি চারিটী অঙ্গুলীর পর্ব্বরেখা যদি পৃথগ্গণনাতে ত্রয়োদশটী হয়, তাহা হইলে তাহার মহাদুঃখ ও মহাক্লেশ ঘটিয়া থাকে। ইহা সামুদ্রিক-শাস্ত্রের বচন ॥ ১০৯ ॥

রেখাপঞ্চদশে চৌরঃ ষোড়শে দ্যূতবঞ্চকঃ।
পাপী সপ্তদশে জ্ঞেয়ো ধর্ম্মী অষ্টাদশে ভবেৎ ॥ ১১০ ॥

যে ব্যক্তির অঙ্গুলীর পর্ব্বরেখা গণনাতে পঞ্চদশটী রেখা হয়, সেই ব্যক্তি চোর হইয়া থাকে। পর্ব্বরেখা গণনাতে ষোলটী হইলে সে ব্যক্তি দ্যূতক্রীড়াকারী ও প্রতারক হয়। পর্ব্বরেখা সপ্তদশসংখ্যা হইলে পাপী এবং অষ্টাদশ হইলে ধার্ম্মিক হয় ॥ ১১০ ॥

ঊনবিংশে ভবেন্মান্যো গুণজ্ঞো লোকপূজিতঃ।
তপস্বী বিংশতী জ্ঞেয়ো মহাত্মা একবিংশতৌ ॥ ১১১ ॥

কনিষ্ঠাদি চারি অঙ্গুলীর পর্ব্বরেখা পৃথক্ পৃথক্ গণনা করিলে যাহার ঊনিশটী রেখা হয়, সে ব্যক্তি সম্মানাস্পদ, গুণবান্ ও সাধারণের সমাদরভাজন হয়। পর্ব্ব-রেখা কুড়িটী হইলে তপস্বী এবং একুশটী হইলে মহাত্মা হয় ॥ ১১১ ॥

তাভ্রৈর্ভূপা ধনাঢ্যাশ্চ অঙ্গুষ্ঠৈঃ সযবৈস্তথা।
অঙ্গুষ্ঠমূলজৈঃ পুত্রী স্যাদ্দীর্ঘাঙ্গুলিপর্ব্বকঃ ॥ ১১২ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলীর মূলে যবচিহ্ন থাকে এবং ঐ বৃদ্ধাঙ্গুলী যদি তাম্রবর্ণ হয়, তবে সে ব্যক্তি বিপুলবিভবশালী ও রাজা হয়। যাহার অঙ্গুলী পর্ব্বসকল দীর্ঘ হয়, সে ব্যক্তির বহুপুত্র লাভ হইয়া থাকে। ॥ ১১২ ॥

**দীর্ঘায়ুঃ সুভগশ্চৈব সধনো বিরলাঙ্গুলিঃ। ঘনাঙ্গুলিশ্চ অধনস্ত্রিস্ত্রোরেখাশ্চ যস্য বৈ। অঙ্গুষ্ঠমূলগা রেখাঃ পুত্রাশ্চ সুখদায়কাঃ ॥ ১১৩ ॥**

যাহার অঙ্গুলীগুলি বিরল হয়, সে ব্যক্তি ধনী, দীর্ঘজীবী ও সৌভাগ্যশালী হইয়া থাকে। যাহার অঙ্গুলীগুলি ঘন হয় ও তাহাতে তিনটী তিনটী রেখা থাকে, সে ব্যক্তি ধনহীন হইয়া থাকে। অঙ্গুষ্ঠের মূলদেশে অনেক রেখা থাকিলে পুত্র ও সুখসম্পত্তি বৃদ্ধি হয় ॥ ১৩ ॥

অঙ্গুষ্ঠোদরমধ্যে তু যবো যস্য বিরাজিতঃ।
উন্নতং শোভনং তস্য শতং জীবতি মানবঃ ॥ ১১৪ ॥

যদি হস্তের অঙ্গুষ্ঠ অর্থাৎ বৃদ্ধাঙ্গুলির মধ্যরেখার অন্তর্গত যবচিহ্ন দৃষ্ট হয়, তাহা হইলে সে ব্যক্তি এই সংসারে ধনে, মানে, জ্ঞানে ইত্যাদি নানাপ্রকারে সমৃদ্ধ ও শোভিত হইয়া কালযাপন করে এবং তাহার পরমায়ু ১০০ একশতবৎসর হয় ॥ ১১৪॥

মধ্যমায়াং যদি যবা দৃশ্যন্তেঽত্যন্তশোভনাঃ।
তদাস্য সঞ্চিতং বিত্তং প্রাপ্নোত্যঙ্গুষ্ঠগে যবে ॥ ১১৫ ॥

যদি মধ্যম অঙ্গুলিতে অথবা অঙ্গুষ্ঠে সুশোভন যবচিহ্ন থাকে, তাহা হইলে অন্য সঞ্চিত ধন প্রাপ্ত হয়, সন্দেহ নাই ॥ ১১৫ ॥

যস্যাথ চক্রমঙ্গুষ্ঠে যবঃ ( পূর্ণঃ ) পদ্মশ্চ দৃশ্যতে।
তদা পিতামহাদীনামর্জ্জিতং ধনমাপ্নুয়াৎ ॥ ১১৬ ॥

যাহার বৃদ্ধ অঙ্গুলিতে চক্র ও পূর্ণ যব বা পদ্মচিহ্ন দৃষ্ট হয়, সেই ব্যক্তি পিতামহাদির উপার্জ্জিত ধন প্রাপ্ত হইবে ॥ ১১৬॥

তর্জ্জন্যামথ চক্রশ্চ ( মিত্র ) পিতৃদ্বারা ধনং লভেৎ।
তেনৈব বিপরীতস্তু ব্যয়ো ভবতি নিশ্চিতম্ ॥ ১১৭ ॥

যাহার তর্জ্জনীতে চক্রচিহ্ন থাকিবে, সে ব্যক্তি কোন বন্ধুদ্বারা বা পিতাদ্বারা ধন প্রাপ্ত হইবে। যাহার তর্জ্জনীতে চক্রচিহ্ন না থাকিয়া বিপরীত কোন চিহ্ন থাকিবে, সে ব্যক্তির আয় অপেক্ষা ব্যয় অধিক হইবে॥ ১১৭ ॥

মধ্যমায়াং স্থিতে চক্রে দেবদ্বারা ধনং লভেৎ।
তেনৈব বিপরীতস্তু ব্যয়ো ভবতি নিশ্চিতম্ ॥ ১১৮ ॥

যাহার মধ্যমাঙ্গুলিতে চক্রচিহ্ন থাকিবে, সে ব্যক্তি দেবতাদ্বারা ধন প্রাপ্ত হইবে। যাহার মধ্যমা অঙ্গুলিতে চক্রচিহ্ন না থাকিয়া অন্য কোন বিপরীত চিহ্ন থাকিবে, দৈবপ্রতিবন্ধে তাহার ধনক্ষয় হইবে ॥ ১১৮ ॥

**অনামিকায়াং চক্রে তু সর্ব্বদ্বারা ( স্বজনাত্তু ) ধনং লভেৎ।
তেনৈব বিপরীতে তু ব্যয়ো ভবতি নিশ্চিতম্ ॥ ১১৯ ॥**

যাহার অনামিকাতে চক্র থাকিবে, সে ব্যক্তি নানা উপায়ে বা কোন সুহৃদ্দ্বারা ধন প্রাপ্ত হইবে। যাহার অনামিকাতে বিপরীত কোন চিহ্ন থাকিবে, নানাবিষয়ে তাহার ধনক্ষয় হইবে, সন্দেহ নাই ॥ ১১৯ ॥

**কনিষ্ঠায়াং ভবেচ্চক্রং বাণিজ্যেন ধনং লভেৎ।
তেনৈব বিপরীতে তু ব্যয়ো ভবতি নিশ্চিতম্ ॥ ১২০ ॥**

যাহার কনিষ্ঠাঙ্গুলিতে চক্রচিহ্ন থাকিবে, সে ব্যক্তি বাণিজ্যদ্বারা ধন উপার্জ্জন করিবে। যাহার কনিষ্ঠাঙ্গুলিতে চক্রচিহ্ন না থাকিয়া বিপরীত অর্থাৎ সরল রেখাদি থাকিবে, বাণিজ্যে তাহার লাভ না হইয়া মূলধনপর্য্যন্তও ক্ষয় হইবে ॥১২০॥

**সর্ব্বাসু চক্রে পরিপূরিতাঙ্গুলী-
র্মহাবলপ্রাপ্তিবরেণ্যলক্ষণম্ ॥ ১২১ ॥**

যে ব্যক্তির অঙ্গুলী সকলে চক্রাকৃতি রেখাসকল অঙ্কিত থাকে, সে ব্যক্তি মহাবলশালী ও সর্ব্বসুলক্ষণসম্পন্ন হয় ॥ ১২১ ॥

**অঙ্গুষ্ঠমূলাদ্ যদি বৈ তু রেখা স্থূলা তথা চক্রকৃতা চ নারী। অবারিতা খণ্ডপ্রচণ্ডতা চ পরান্বিতা শূন্যহৃদা চ খণ্ডিতা ॥ ১২২ ॥**

যে স্ত্রীর বৃদ্ধাঙ্গুলীর মূল হইতে মধ্যভাগপর্য্যন্ত স্থূল ও চক্রাকার রেখা থাকে, সে স্ত্রী কুলটা, নষ্টপ্রকৃতি, দয়াদাক্ষিণ্যাদিবিহীনা, পরপুরুষাসক্তা, খণ্ডের ন্যায় প্রচণ্ডা এবং স্বাধীনা হয় ॥ ১২২ ॥

অঙ্গুষ্ঠে কুলিশং চিহ্নং যস্য পাণিতলে ভবেৎ।
তোরণং পুণ্ডরীকঞ্চ রাজ্যং তস্য ভবিষ্যতি ॥ ১২৩ ॥

যাহার বৃদ্ধাঙ্গুলীতে বজ্রচিহ্ন এবং করতলে তোরণ ও শ্বেতপদ্মচিহ্ন থাকে, সে ব্যক্তি রাজা হয় ॥ ১২৩ ॥

মৎস্যেনৈকেন চৈশ্বর্য্যং সহস্রং লাভসম্পদম্।
পদ্মং শঙ্খং বিজানীয়াদ্ব্যজনং চক্রমেব চ ॥ ১২৪ ॥

করতলে একটিমাত্র মৎস্যচিহ্ন থাকিলে, মনুষ্য ঐশ্বর্য্যশালী এবং চক্র, তালবৃন্ত, শঙ্খ বা পদ্মচিহ্ন থাকিলে, সহস্র সহস্র সম্পত্তির অধিকারী হয় ॥ ১২৪ ॥

পদ্মে কোটির্ভবেচ্ছত্রে শঙ্খে কোটিশতানি চ।
লক্ষাধিপশ্চ ব্যজনে চক্রে রাজা ন সংশয়ঃ ॥ ১২৫ ॥

করতলে ছত্র বা পদ্মচিহ্ন থাকিলে মনুষ্য কোটীশ্বর, শঙ্খচিহ্নে শতকোটীশ্বর, তালবৃন্তচিহ্নে লক্ষেশ্বর এবং চক্রচিহ্নে রাজা হয়, ইহাতে সন্দেহ নাই ॥ ১২৫॥

অনামিকা ভবেচ্ছিন্না সা ভবেৎ কলহপ্রিয়া। মধ্যমা চ ভবেচ্ছিন্না সা নারী কুটিলা স্মৃতা। তর্জ্জনী চ ভবেচ্ছিন্না বিধবা সা প্রকীর্ত্তিতা। কনিষ্ঠা চ ভবেচ্ছিন্না সা নারী দুঃখভাগিনী ॥ ১২৬ ॥

অনামিকা অঙ্গুলীস্থিত রেখা সকল ছিন্ন হইলে সে স্ত্রী অতিশয় কলহপ্রিয়া, মধ্যমাস্থিত রেখাগুলি ছিন্ন হইলে কুটিলা, তর্জ্জনীর রেখাগুলি ছিন্ন হইলে দুঃখিনী হয় ॥ ১২৬ ॥

সমস্তাঙ্গুলিকানাস্তু কোষ্ঠরেখা ভবেদ্ যদি।
তদা স্বর্ণাঙ্গুরীং দিব্যাং চিরং স লভতে ধ্রুবম্ ॥ ১২৭ ॥

যাহার সমস্ত অঙ্গুলীর প্রকোষ্ঠে রেখা অঙ্কিত থাকে, তাহার নিশ্চয়ই দিব্য কাঞ্চনময় অঙ্গুরীয় লাভ হয় ॥ ১২৭ ॥

**পঞ্চভিঃ সব্যকরগা নৃপাঙ্কৈঃ পূরিতাঙ্গুলীঃ।
নৃপাধিকারমাপ্নোতি বহুলাভাকরঃ পুমান্ ॥ ১২৮ ॥**

যাহার বামহস্তের প্রত্যেক অঙ্গুলীতে পাঁচটী করিয়া নৃপাঙ্ক চিহ্ন অঙ্কিত থাকে, সেই ব্যক্তির রাজ্যাধিকার প্রাপ্তি এবং মহলাভ হইয়া থাকে ॥ ১২৮ ॥

## পদচিহ্ন ও অঙ্গ প্রত্যাঙ্গাদিলক্ষণ।

চন্দ্রার্দ্ধং কলসং ত্রিকোণধনুষী খং গোষ্পদং প্রোষ্ঠিকম্। শঙ্খং সব্যপদেঽথ দক্ষিণপদে কোণাষ্টকং স্বস্তিকম্। চক্রং ছত্রযবাঙ্কুশং ধ্বজকুলীজম্বূর্দ্ধরেখাম্বুজম্। বিভ্রাণো হরিরূন-বিংশতি মহালক্ষ্ম্যার্চ্চিতাঙ্ঘ্রির্ভবেৎ ॥ ১ ॥

বামপদে অর্দ্ধচন্দ্র, কলস, ত্রিকোণ, ধনুঃ, শূন্য, গোষ্পদ, প্রোষ্ঠীমৎস্য ও শঙ্খ, এই আটপ্রকার চিহ্ন এবং দক্ষিণপদে অষ্টকোণ, স্বস্তিক, চক্র, ছত্র, যব, অঙ্কুশ, ধ্বজ, বজ্র, জম্বু, ঊর্দ্ধরেখা ও পদ্ম এই একাদশ প্রকার চিহ্ন সমুদায়ে উনবিংশতি চিহ্ন যাহার পদতলে দৃষ্ট হয়, মহালক্ষ্মী তাহার পাদসেবা করেন ॥ ১ ॥

যস্য পাদতলে পদ্মং চক্রং বাপ্যথ তোরণম্।
অঙ্কুশং কুলিশং বাপি স রাজা ভবতি ধ্রুবম্ ॥ ২ ॥

যাঁহার চরণতলে পদ্ম, চক্র, তড়াগ, তোরণ, অঙ্কুশ, বা বজ্রচিহ্ন থাকিবে, তিনি নিশ্চয়ই রাজা হইবেন ॥ ২ ॥

যস্যাঃ পাদতলে রেখা সা ভবেৎ ক্ষিতিপাঙ্গনা।
ভবেদখণ্ডভোগা চ যা মধ্যাঙ্গুলিসঙ্গতা ॥ ৩ ॥

যে নারীর পদতলে মধ্যমাঙ্গুলীপর্য্যন্ত বিস্তৃত দীর্ঘরেখা থাকে, সে স্ত্রী রাজপত্নী ও অখণ্ডবিভবশালিনী হয় ॥ ৩ ॥

নিগূঢ়গুল্‌ফৌ চরণৌ পদ্মকান্তিতলৌ শুভৌ।
সস্বেদিনৌ মৃদুতরৌ মৎস্যাঙ্কমকরাঙ্কিতৌ ॥ ৪ ॥

যাহার পদদ্বয়ের গুল্‌ফ উন্নত ও প্রকাশিত এবং পদতল পদ্মের ন্যায় সুকোমল ও সুন্দর, সর্ব্বদা ঘর্ম্মযুক্ত, মৃদু এবং মৎস্য ও মকরের চিহ্নে অঙ্কিত, সে ব্যক্তির সর্ব্বদা মঙ্গল থাকে ॥ ৪ ॥

বজ্রাব্জহলচিহ্নঞ্চ দাস্যাঃ পাদে সদা স্থিতম্।
রাজপত্নী তু সা জ্ঞেয়া রাজভোগপ্রদায়কম্ ॥ ৫ ॥

যে স্ত্রীর চরণে বজ্র, পদ্ম ও হলের চিহ্ন থাকে, সে স্ত্রী দাসী হইলেও রাজ্ঞীর তুল্য অবস্থা প্রাপ্ত হয় এবং নিত্য রাজভোগে জীবন অতিবাহিত করে ॥ ৫ ॥

স্নিগ্ধোন্নতৌ তাম্রনখৌ নার্য্যাশ্চ চরণৌ শুভৌ।
মৎস্যাঙ্কুশাব্জচিহ্নৌ চ চক্রলাঙ্গললক্ষিতৌ ॥ ৬ ॥

যে নারীর চরণদ্বয় স্নেহবিশিষ্ট অর্থাৎ চাকচিক্যময়, সুন্দর, উন্নত ও তাম্রবর্ণ-নখযুক্ত এবং মৎস্য, অঙ্কুশ, পদ্ম, চক্র ও লাঙ্গলাদি চিহ্নে অঙ্কিত, সে স্ত্রী শুভ-দায়িকা হয় ॥ ৬ ॥

অসমং মূলদেশে তু বজ্রং যস্য তু দৃশ্যতে। অবিচ্ছিন্নং পদস্যৈব কুলশ্রেষ্ঠো ভবেন্নরঃ। অপরং পর্ব্বরেখায়াং রাজ্যঞ্চ পরিকীর্ত্তিতম্ ॥ ৭ ॥

যে ব্যক্তির পাদমূলে বজ্রচিহ্ন থাকে এবং ঐ রেখা যদি ছিন্ন না হয়, তাহা হইলে তাহার শ্রেষ্ঠবংশে উৎপত্তি হইয়াছে জানাযায়। যদি চরণের পর্ব্বরেখার মধ্যে অন্তরেখা দৃষ্ট হয়, তাহা হইলে রাজ্যলাভ হয় ॥ ৭ ॥

যস্যাঃ করতলে পাদে চোর্দ্ধরেখা চ দৃশ্যতে।
যদি নীচকুলে জাতা রাজপত্নী ভবেদ্ ধ্রুবম্ ॥ ৮ ॥

যে স্ত্রীর করতলে ও পাদতলে ঊর্দ্ধরেখা থাকে, সে স্ত্রী অসদ্বংশে উৎপন্না হইলেও নিশ্চয় রাজপত্নী হয় ॥ ৮ ॥

চক্রস্বস্তিকশঙ্খাব্জধ্বজমীনাতপত্রবৎ।
যস্যাঃ পাদতলে রেখা সা ভবেৎ ক্ষিতিপাঙ্গনা ॥ ৯ ॥

যে স্ত্রীর পাদতলে চক্র, স্বস্তিক, শঙ্খ, পদ্ম, ধ্বজ, মৎস্য ও ছত্র রেখা থাকে, সে স্ত্রী রাজপত্নী হয় ॥ ৯ ॥

ভবেদখণ্ডভোগায়োর্দ্ধা মধ্যাঙ্গুলিসঙ্গতা।
রেখাখুসর্পকাকাভা দুঃখদারিদ্র্যসূচকাঃ ॥ ১০ ॥

যে নারী পদতলে ঊর্দ্ধরেখা মধ্যাঙ্গুলী পর্য্যন্ত বিস্তৃত থাকে, সে স্ত্রী অখণ্ড সুখভোগ করে। পদতলে মূষিক, সর্প ও কাকরেখা থাকিলে সে স্ত্রী দুঃখিনী ও দরিদ্রা হয় ॥ ১০ ॥

প্রদেশিনী ভবেদ্ যস্যা অঙ্গুষ্ঠব্যতিরেকিণী।
কন্যৈব কুলটা সা স্যাৎ এষ রাববিনিশ্চয়ঃ ॥ ১১ ॥

যে স্ত্রীর পদতলে বৃদ্ধাঙ্গুলী ভিন্ন অন্য অঙ্গুলীতে প্রদেশিনীরেখা মিলিত থাকে, সে স্ত্রী নিশ্চয়ই ব্যভিচারিণী হয় ॥ ১১ ॥

রাজ্ঞ্যাঃ স্নিগ্ধৌ সমৌ পাদৌ তলৌ তাম্রনখৌ তথা। শ্লিষ্টাঙ্গুলী চোন্নতাগ্রৌ তাং প্রাপ্য নৃপতির্ভবেৎ। নিগূঢ়-গুল্‌ফোপচিতৌ পদ্মকান্তিতলৌ শুভৌ। অস্বেদিনৌ মৃদুতলৌ মৎস্যাঙ্কুশযবাঙ্কিতৌ (মৎস্যাঙ্কমকরাঙ্কিতৌ)। বজ্রাব্জহলচিহ্নৌ চ রাজ্ঞ্যাঃ পাদৌ ততোঽন্যথা ॥ ১২—১৩ ॥

রাজ্ঞীর পাদলক্ষণ কথিত হইতেছে,—চরণ স্নিগ্ধ ও সমান; নখ তাম্রবর্ণ; অঙ্গুলীগুলি পরস্পর মিলিতপ্রায়; পদের অগ্রভাগ উন্নত; গুল্‌ফদেশ অপ্রকাশ্য ও সুপ্রশস্ত; এবং পাদতল দেখিতে পদ্মের ন্যায় কমনীয়, কোমল, স্বেদবিহীন হয় ও তাহাতে মৎস্য, মকর, অঙ্কুশ, যব, বজ্র, পদ্ম ও হলচিহ্ন অঙ্কিত থাকে ॥ ১২—১৩ ॥

যস্য বৃদ্ধাঙ্গুলের্ম্মূলাৎ পাদে রেখা চ দৃশ্যতে।
স রাজ্যং লভতে নূনং ভুংক্তে বিকণ্টকাং মহীম্ ॥ ১৪ ॥

যে ব্যক্তির চরণের বৃদ্ধাঙ্গুলীর মূল অবধি পাদতল পর্য্যন্ত বিস্তৃত রেখা দৃষ্ট হয় সে ব্যক্তি রাজা হয় এবং নিষ্কণ্টকে রাজ্যভোগ করে ॥ ১৪ ॥

স্নিগ্ধাঃ সমুন্নতা স্তাম্রা বৃত্তাঃ পাদনখাঃ শুভাঃ।
রাজ্ঞিত্বসূচকং স্ত্রীণাং পাদপৃষ্ঠসমুন্নতিঃ ॥ ১৫ ॥

যে নারীর চরণের নখসমুদায় স্নিগ্ধ, সমুন্নত, তাম্রবর্ণ, গোলাকার ও সুদৃশ্য এবং যাহার পদতলের পৃষ্ঠদেশ উন্নত, সেই রমণী রাজপত্নী হইবে ॥ ১৫ ॥

সমপার্ষ্ণী শুভা নারী পৃথুপার্ষ্ণী সুদুর্ভগা।
কুলটোন্নতপার্ষ্ণী স্যাদ্দীর্ঘপার্ষ্ণী চ দুঃখভাক্ ॥ ১৬ ॥

যে নারীর পার্ষ্ণিদেশ সমান, সেই নারী সুলক্ষণা। যাহার পার্ষ্ণিদেশ বিস্তৃত, সে রমণী দুর্ভগা হইবে। যাহার পার্ষ্ণিদেশ উন্নত, সেই কামিনী কুলটা হইবে। যাহার পার্ষ্ণিভাগ দীর্ঘ, সেই নারী দুঃখভাগিনী হইবে ॥ ১৬ ॥ ক্রমশঃ—

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

একাদশখণ্ড, আষাঢ় মাস। বঙ্গাব্দ ১২৯৮। খৃষ্টাব্দ ১৮৯১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র, মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্দর্শন, সঙ্গীতশাস্ত্র, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্‌কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্‌মেরিজম্, প্রেততত্ত্ব, সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম্, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ হইতে লিখিত হইতেছে।


# সামুদ্রিক।

পূর্ব্বপ্রকাশিতের পর।

যস্যাঃ সঞ্চার্য্যমাণায়া ভূমিশব্দঃ প্রজায়তে।
সা নারী বিধবা জ্ঞেয়া সামুদ্রবচনং যথা ॥ ১৭ ॥

যে নারীর গমন কালে ভূমিতে পদশব্দ হয়, সে স্ত্রী বিধবা হইয়া থাকে ॥১৭॥

যস্যাঃ সংস্পৃশতে ভূমিমঙ্গুলী ন কনিষ্ঠিকা।
ভর্ত্তারং প্রথমং হন্তি দ্বিতীয়ং সৈব বিন্দতি ॥ ১৮ ॥

যে অঙ্গনার চরণের কনিষ্ঠা অঙ্গুলী ভূমিতে সংস্পৃষ্ট না হয়, সে তাহার প্রথম ভর্ত্তার বিনাশ করিয়া দ্বিতীয় ভর্ত্তা গ্রহণ করে ॥ ১৮ ॥

যস্যাস্ত্বনামিকাঙ্গুল্যৌ পৃথিব্যাং নোপসর্পতঃ।
পতিং নাশয়তে ক্ষিপ্রং সা রণ্ডা চিরজীবিনী ॥ ১৯ ॥

যে স্ত্রীর পদের অনামিকাঙ্গুলি পৃথিবীতে স্পর্শ না হয়, সে স্ত্রী শীঘ্র পতির বিনাশকারিণী হয় এবং রণ্ডা ও দীর্ঘজীবিনী হইয়া থাকে ॥ ১৯ ॥

যস্যা গমনমাত্রেণ ভূমৌ কম্পঃ প্রজায়তে।
বহ্বাশিনীং প্রলোভাঞ্চ তাং নারীং পরিবর্জ্জয়েৎ ॥ ২০ ॥

যে নারীর গমনকালে ভূমি কাঁপিতে থাকে এবং যে নারী লোমযুক্তা ও যে নারী বহু ভোজন করে, তাহাকে গ্রহণ করিবে না ॥ ২০ ॥

চরণানামিকা যস্যাঃ ক্ষিতিং ন স্পৃশতে যদি।
দ্বিতীয়া বা তৃতীয়া বা সা কন্যা সুখবর্জ্জিতা ॥ ২১ ॥

যে কামিনীর চরণের তর্জ্জনী মধ্যমা অথবা অনামিকা অঙ্গুলী ভূমিস্পর্শ না করে, সেই নারী সুখসৌভাগ্যবর্জ্জিতা হয় ॥ ২১ ॥

কনিষ্ঠিকানামিকা বা যস্যা ন স্পৃশতে মহীম্।
অঙ্গুষ্ঠং বা গতাতীত্য তর্জ্জনী কুলটা হি সা ॥ ২২ ॥

গমনকালে যে স্ত্রীর চরণের কনিষ্ঠা কিম্বা অনামিকা অঙ্গুলী মৃত্তিকাস্পৃষ্ট হয় না, অথবা তর্জ্জনী বৃদ্ধাঙ্গুলির উপর দিয়া যায়, সে স্ত্রী নিশ্চয়ই কুলটা হইয়া থাকে ॥ ২২ ॥

যস্যা অনামিকাঙ্গুষ্ঠৌ পৃথিব্যান্নৈব তিষ্ঠতঃ।
পতিং মারয়তে সাপি স্বতন্ত্রাচৈব বর্ত্ততে ॥ ২৩ ॥

যে স্ত্রীর পদের অনামিকা ও অঙ্গুষ্ঠ গমনকালে মৃত্তিকাস্পর্শ করে না, তাহার পতির মৃত্যু হয় এবং সে স্বেচ্ছাচারিণী হইয়া থাকে ॥ ২৩ ॥

যস্যা গমনমাত্রেণ ভূমিকম্পো হি জায়তে।
পতিং মারয়তে ক্ষিপ্রং স্বেচ্ছাচারেণ বর্ত্ততে ॥ ২৪ ॥

যে স্ত্রীর গমনকালে ভূমিকম্প হয়, অর্থাৎ যাহার গমন অতিশয় ভারযুক্ত, সে শীঘ্র পতিঘাতিনী এবং স্বেচ্ছাচারিণী হয় ॥ ২৪ ॥

অস্বেদিনৌ মৃদুতলৌ প্রশস্তৌ চরণৌ স্ত্রিয়াঃ।
গূঢ়ে চ জঙ্ঘে বিরোমে চ ঊরূ হস্তিকরোপমৌ ॥ ২৫ ॥

যে স্ত্রীর চরণতল সুকোমল ঈষদ্‌ঘর্ম্মময়, চরণ প্রশস্ত, জঙ্ঘা লোমহীন এবং ঊরুযুগল হস্তিশুণ্ডাকৃতি, স্থূল, শীতল, বর্ত্তুল, ক্রমে সূক্ষ্ম ও লাবণ্যসম্পন্ন, সেই নারীই মঙ্গলভাজন হয় ॥ ২৫ ॥

শ্লিষ্টাঙ্গুল্যৌ তাম্রনখৌ পাদৌ তুচ্ছশিরাঙ্কিতৌ।
কূর্ম্মোন্নতৌ গূঢ়গুল্‌ফৌ সা হি স্ত্রী নৃপতেঃ স্মৃতা ॥ ২৬ ॥

যে স্ত্রীর চরণের অঙ্গুলি সকল পরস্পর সংলগ্নপ্রায়, নখ তাম্রবর্ণ, পদদ্বয় উচ্চশিরাযুক্ত ও কূর্ম্মপৃষ্ঠের ন্যায় সমুন্নত এবং গুল্‌ফ গূঢ়ভাবাপন্ন হয়, সে রাজ-স্ত্রী হইয়া থাকে ॥ ২৬ ॥

সূর্পাকারৌ বিরূপৌ চ বক্রৌ চ বিরলাঙ্গুলৌ।
কঠোরদর্শনৌ পাদৌ দরিদ্রাণাং প্রকীর্ত্তিতৌ ॥ ২৭ ॥

যাহার চরণদ্বয় কুলার ন্যায় বৃহৎ, কুরূপ, বক্র ও দেখিতে কঠোর এবং পাদাঙ্গুলি সকল বিরল হয়, সেই স্ত্রী দরিদ্রা হইয়া থাকে ॥ ২৭ ॥

রাজহংসগতির্ব্বাপি মত্তমাতঙ্গগামিনী।
সিংহশার্দ্দূলমধ্যা চ সা ভবেৎ সুখভাগিনী ॥ ২৮ ॥

যে কামিনীর রাজহংস বা মত্তগজের ন্যায় গতি ও সিংহ বা ব্যাঘ্রের ন্যায় কটি হয়, সে স্ত্রী সুখসৌভাগ্যশালিনী হইয়া থাকে ॥ ২৮ ॥

যস্যাঃ স্নিগ্ধৌ সমৌ পাদৌ ধরণ্যাং সা প্রতিষ্ঠতি।
পাদলক্ষণসম্পূর্ণা সা কন্যা লভতে সুখম্ ॥ ২৯ ॥

চরণ স্নিগ্ধ ও সমানাকার হইলে সেই স্ত্রী পৃথিবীতলে সৎখ্যাতিশালিনী হয়, যে স্ত্রীর পদতলে সমস্ত লক্ষণ পরিপূর্ণ থাকে, সে স্ত্রী সুখভাগিনী হয় ॥ ২৯ ॥

স্ত্রীণাং পাদতলং স্নিগ্ধং মাংসলং মৃদুলং সমম্।
অস্বেদমুষ্ণমরুণং বহুভোগোচিতং স্মৃতম্ ॥ ৩০ ॥

যে স্ত্রীর পদতল স্নিগ্ধ, মাংসল, কোমল, সমান, স্বেদহীন, উত্তপ্ত ও আরক্ত হয়, সে স্ত্রী ভাগ্যবতী ও বিপুলবিভবের অধিকারিণী হয় ॥ ৩০ ॥

রূক্ষং বিবর্ণং পরুষং খণ্ডিতং প্রতিবিম্বকং।
সূর্পাকারং বিশুষ্কঞ্চ দুঃখদৌর্ভাগ্যসূচকং ॥ ৩১ ॥

যে স্ত্রীর চরণতল কর্কশ, বিবর্ণ, কঠোর, খণ্ডিত, কুলার ন্যায় বিশালাকৃতি এবং শুষ্ক, সে স্ত্রী দুঃখিনী ও হতভাগিনী হয় ॥ ৩১ ॥

উন্নতো মাংসলোঽঙ্গুষ্ঠো বর্ত্তুলোঽতুলভোগদঃ।
বক্রোহ্রস্বশ্চ চিপিটঃ সুখসৌভাগ্যভঞ্জকঃ ॥ ৩২ ॥

যাহার পদের অঙ্গুষ্ঠ বর্ত্তুলাকার ও মাংসল হইবে, এবং উহার অগ্রভাগ উন্নত হইবে, সেই রমণী অতুল সুখসৌভাগ্য সম্ভোগ করিবে। যাহার পদের অঙ্গুষ্ঠ বক্র, হ্রস্ব ও চিপিট অর্থাৎ চ্যাপ্‌টা হইবে, সে স্ত্রীর ভাগ্যে সুখসম্পত্তি ভোগ নাই ॥ ৩২ ॥

বিধবা বিপুলেন স্যাদ্দীর্ঘাঙ্গুষ্ঠেন দুর্ভগা।
মৃদবোঽঙ্গুলয়ঃ শস্তা ঘনাবৃত্তাঃ সমুন্নতাঃ ॥ ৩৩ ॥

যে স্ত্রীর চরণের বৃদ্ধাঙ্গুলি বিস্তৃত ও দীর্ঘ হয়, সে স্ত্রী বিধবা ও হতভাগ্যা হইয়া থাকে। পদাঙ্গুলী মৃদু, ঘন, বৃত্তাকার ও উন্নত হইলে, স্ত্রীলোকের শুভ-জনক হয় ॥ ৩৩ ॥

দীর্ঘাঙ্গুলীভিঃ কুলটা কৃশাভিরতিনির্ধনা।
হ্রস্বায়ুষ্যা চ হ্রস্বাভির্ভুগ্নাভির্ভুগ্নবর্ত্তিনী ॥ ৩৪ ॥

যাহার চরণের অঙ্গুলি দীর্ঘ সেই রমণী কুলটা হইবে। যাহার পদের অঙ্গুলি কৃশ, সেই নারী অত্যন্ত নির্দ্ধনা হইবে। যাহার পদের অঙ্গুলি খর্ব্ব হইবে, তাহার পরমায়ু অতি অল্প হইবে। যাহার পদের অঙ্গুলি বক্র, সেই রমণী ভগ্ন অবস্থায় থাকিবে ॥ ৩৪ ॥

চিপিটাভির্ভবেদ্দাসী বিরলাভির্দ্দরিদ্রিণী। পরস্পরং সমারূঢ়া পাদাঙ্গুল্যো ভবন্তি হি। হত্বা বহূনপি পতীন্ পরপ্রেষ্যা তদা ভবেৎ ॥ ৩৫ ॥

যাহার পদের অঙ্গুলি চ্যাপ টা হইবে, সেই নারী পরপ্রেষ্যা অর্থাৎ দাসী হইবে। যাহার চরণের অঙ্গুলি বিরলা, সেই রমণী দুঃখিনী হইবে। যে কামিনীর অঙ্গুলি সকল গায় গায় সংলগ্ন হইয়া উঠিয়াছে, সে বহু পতি বিনাশ করিয়াও পরপ্রেষ্যা অর্থাৎ কিঙ্করী হইবে ॥ ৩৫ ॥

যস্যাঃ পথি সমায়ান্ত্যা রজো ভূমেঃ সমুচ্ছলেৎ।
সা পাংশুলা প্রজায়েত কুলত্রয়বিনাশিনী ॥ ৩৬ ॥

যে স্ত্রীর পথে গমন করিতে করিতে পৃথিবী হইতে ধূলী উৎক্ষিপ্ত হয়, সে স্ত্রী কলঙ্কিনী এবং পিতৃ মাতৃ ও পতি এই তিন কুলের বিনাশকারিণী হয় ॥ ৩৬ ॥

যস্যাঃ কনিষ্ঠিকা ভূমিং ন গচ্ছন্ত্যাঃ পরিস্পৃশেৎ।
সা নিহত্য পতিং যোষা দ্বিতীয়ং কুরুতে পতিং ॥ ৩৭ ॥

যে স্ত্রীর পদের কনিষ্ঠাঙ্গুলি গমনকালে ভূমিতে স্পৃষ্ট না হয়, সে স্ত্রী এক পতিকে বিনাশ করিয়া অন্য পতি গ্রহণ করে ॥ ৩৭ ॥

অনামিকা চ মধ্যা চ যস্যা ভূমিং ন সংস্পৃশেৎ।
পতিদ্বয়ং নিহন্ত্যাদ্যা দ্বিতীয়া চ পতিত্রয়ং ॥ ৩৮ ॥

যে স্ত্রীর চরণের অনামিকা এবং মধ্যমাঙ্গুলি ভূমি স্পর্শ না করে, সেই স্ত্রী উপর্য্যুপরি পতিদ্বয় বিনাশ করিয়া তৃতীয় পতি গ্রহণ করে ॥ ৩৮ ॥

স্নিগ্ধাঃ সমুন্নতাস্তাম্রা বৃত্তাঃ পাদনখাঃ শুভাঃ। রাজ্ঞীত্বসূচকং স্ত্রীণাং পাদপৃষ্ঠং সমুন্নতং। অস্বেদমশিরাঢ্যঞ্চ মসৃণং মৃদু মাংসলং ॥ ৩৯ ॥

স্ত্রীলোকের পদনখ স্নিগ্ধ, উন্নত, তাম্রবর্ণ ও গোলাকার হইলে মঙ্গলদায়ক হয়। যে স্ত্রীর পদপৃষ্ঠ উন্নত, স্বেদবিহীন, শিরাশূন্য মসৃণ, মৃদু ও মাংসল হয়, সে স্ত্রী রাজ্ঞী হইয়া থাকে ॥ ৩৯ ॥

দরিদ্রা মধ্যনম্রেণ শিরালেন সদাধ্বগা।
রোমাঢ্যেন ভবেদ্দাসী নির্ম্মাংসেন চ দুর্ভগা ॥ ৪০ ॥

স্ত্রীলোকের পদের মধ্যভাগ নত হইলে দরিদ্রা, এবং পদ শিরাসংযুক্ত হইলে সর্ব্বদা পর্য্যটনকারিণী, লোমশ হইলে দাসী ও মাংসশূন্য হইলে, হতভাগিনী হয় ॥ ৪০ ॥

গূঢ়ৌ গুল্‌ফৌ শিবায়োক্তাবশিরালৌ সুবর্ত্তুলৌ।
স্বপুটৌ শিথিলৌ দৃশ্যৌ স্যাতাং দৌর্ভাগ্যসূচকৌ ॥ ৪১ ॥

স্ত্রীলোকের গুল্‌ফদ্বয় অপ্রকাশ্য, শিরাহীন ও সুগোল হইলে, শুভকর এবং বিষম, উন্নত ও দেখিতে শ্লথ হইলে অশুভদায়ক হয় ॥ ৪১ ॥

সমপার্ষ্ণিঃ শুভা নারী পৃথুপার্ষ্ণিশ্চ দুর্ভগা।
কুলটোন্নতপার্ষ্ণিঃ স্যাদ্দীর্ঘপার্ষ্ণিশ্চ দুঃখভাক্ ॥ ৪২ ॥

গুল্‌ফদেশ সমান হইলে নারী মঙ্গলদায়িকা, বৃহৎ হইলে ভাগ্যহীনা, উন্নত হইলে বেশ্যা এবং দীর্ঘ হইলে দুঃখভাগিনী হয় ॥ ৪২ ॥

যস্যা অনামিকাঙ্গুষ্ঠৌ পৃথিব্যাং নৈব তিষ্ঠতঃ।
পতিং মারয়তে ক্ষিপ্রং স্বাতন্ত্র্যেণ প্রবর্ত্ততে ॥ ৪৩ ॥

যে স্ত্রীর গমন সময়ে অনামিকা ও বৃদ্ধ অঙ্গুলী ভূমি স্পৃষ্ট হয় না, সেই স্ত্রী শীঘ্র পতিবিনাশকারিণী এবং স্বাধীনচরিত্রা হয় ॥ ৪৩ ॥

যস্যা গমনমাত্রেণ ভূমিকম্পঃ প্রজায়তে।
পতিং মারয়তে ক্ষিপ্রং ম্লেচ্ছাচারেণ বর্ত্ততে ॥ ৪৪ ॥

যে স্ত্রীর গমনমাত্রেই বোধ হয় যেন সে স্থলটি কম্পিত হইতেছে, সে স্ত্রী শীঘ্র পতিকে নষ্ট করে এবং ম্লেচ্ছাচারিণী হয় ॥ ৪৪ ॥

অস্বেদিতৌ মৃদুতলৌ কমলোদরসন্নিভৌ। শ্লিষ্টাঙ্গুলী তাম্রনখৌ পাদাবুষ্ণৌ শিরোজ্‌ঝিতৌ। কূর্ম্মোন্নতৌ গূঢ়-গুল্‌ফৌ সুপার্ষ্ণী নৃপতেঃ স্মৃতৌ ॥ ৪৫ ॥

রাজার চরণের লক্ষণ কথিত হইতেছে,—পাদতল স্বেদশূন্য, কোমল ও পদ্মের উদরের ন্যায় দেখিতে সুন্দর; অঙ্গুলীগুলি মিলিত, নখগুলি তাম্রবর্ণ; চরণ উষ্ণ ও শিরাবিহীন; পাদপৃষ্ঠ কূর্ম্মপৃষ্ঠবৎ উন্নত; এবং গুল্‌ফদেশ রমণীয় ও অপ্রকাশ্য হইবে ॥ ৪৫ ॥

সূর্পাকারৌ বিরূক্ষৌ চ বক্রৌ পাদৌ শিরালকৌ।
সংশুষ্কৌ পাণ্ডুরনখৌ নিঃস্বস্য বিরলাঙ্গুলী ॥ ৪৬ ॥

দরিদ্র ব্যক্তির চরণ শিরাময়, বক্র, রুক্ষ ও শুষ্ক; পাদপৃষ্ঠ কুলার ন্যায় বৃহৎ; নখগুলি পাণ্ডুবর্ণ এবং অঙ্গুলিগুলি বিরল হইয়া থাকে ॥ ৪৬ ॥

মার্গায়োৎকটকৌ পাদৌ কষায়সদৃশৌ তথা।
বিচ্ছিন্নৌ চৈব বংশস্য ব্রহ্মঘ্নৌ ( পঙ্গু ) শঙ্কুসন্নিভৌ ॥ ৪৭ ॥

যাহার চরণ গমনকালে বিষম হইয়া নিক্ষিপ্ত হয়, এবং চরণের বর্ণ দেখিতে লোহিত ও পীতমিশ্রিত, আকার বিচ্ছিন্ন ও খঞ্জের ন্যায় বক্র, বা শঙ্কুর ( গোঁজ ) ন্যায়, সে ব্যক্তি ব্রহ্মহত্যাকারী হইয়া থাকে ॥ ৪৭ ॥

যস্যা ন স্পৃশতে ভূমিমঙ্গুলিশ্চ কনিষ্ঠিকা।
ভর্ত্তারং প্রথমং হন্তি মৃতো ভবতি পুত্রকঃ ॥ ৪৮ ॥

যে স্ত্রীর গমনকালে পদের কনিষ্ঠাঙ্গুলি ভূমিস্পর্শ না করে, সে স্ত্রী প্রথমে বিধবা হয় ও পরে তাহার পুত্রের মৃত্যু হয় ॥ ৪৮ ॥

অল্পরোমযুতা শ্রেষ্ঠা জঙ্ঘা হস্তিকরোপমা।
রোমৈকৈকং কূপকে স্যাদ্ভূপানাস্তু মহাত্মনাং ॥ ৪৯ ॥

জঙ্ঘা অল্পলোমময়, হস্তিশুণ্ডের ন্যায় স্থূল হইতে ক্রমশঃ নিম্নদিকে সূক্ষ্ম ও সরল হইলে এবং তাহার প্রতি লোমকূপে একএকটী লোম থাকিলে শ্রেষ্ঠ লক্ষণাক্রান্ত ও প্রশস্ত হয়। এইরূপ সুন্দর জঙ্ঘা নৃপতি ও মহাত্মা ব্যক্তিবর্গের হইয়া থাকে ॥ ৪৯ ॥

অগম্যাগমনে প্রীতো জঙ্ঘা বিরলরোমিকা।
মৃদুরোমা সমা ( শুভা ) জঙ্ঘা তথা করিকরপ্রভা ॥ ৫০ ॥

যাহার জঙ্ঘা অতি অল্পরোমযুক্ত, সে ব্যক্তি অগম্যা স্ত্রী গমনে যারপর নাই প্রীত হইয়া থাকে! জঙ্ঘা কোমললোমবিশিষ্ট, সমানাকার ও হস্তিশুণ্ডোপম হইলে শুভদায়ক হয় ॥ ৫০ ॥

নিঃস্বস্য শৃগালজঙ্ঘা রোমৈকৈকশ্চ কূপকে। নৃপাণাং শ্রোত্রীয়াণাঞ্চ দ্বে শ্রীমতাঞ্চ ধীমতাং। ত্র্যাদ্যৈর্নিঃস্বা মানবাঃ স্যুদুঃখভাজশ্চ নিন্দিতাঃ ॥ ৫১ ॥

দরিদ্র ব্যক্তির জঙ্ঘা শৃগালের জঙ্ঘার ন্যায় কুৎসিত হয় এবং তাহার প্রতিলোমকূপে এক একটি লোম থাকে। ধীমান্, লক্ষ্মীযুক্ত, শ্রোত্রীয় এবং ভূপতির জঙ্ঘাতে প্রতিলোমকূপে দুই দুইটি করিয়া লোম থাকে। নিন্দিত, দুঃখভাগী ও দরিদ্র নরগণের জঙ্ঘাতে প্রতিলোমকূপে তিন তিনটী করিয়া বা তাহার অধিকসংখ্যক রোম থাকে ॥ ৫১ ॥

জঙ্ঘে চ রোমরহিতে সুবৃত্তে ( বিশিরে ) সরলে শুভে ॥ ৫২ ॥

যে কামিনীর জঙ্ঘা রোমশূন্য, শিরাশূন্য, সরল, সুগোল ও সমান হয়, সেই স্ত্রী শুভদায়িকা হইয়া থাকে ॥ ৫২ ॥

রোমহীনে সমে স্নিগ্ধে জঙ্ঘে চ ক্রমবর্ত্তুলে।
সা রাজপত্নী ভবতি বিশিরে সুমনোহরে ॥ ৫৩ ॥

রাজপত্নীর জঙ্ঘা অতি রমণীয়, শিরাবিহীন, সুগোল, ক্রমশঃ স্থূল হইতে নিম্নে সূক্ষ্ম, সমান আকার, স্নিগ্ধ এবং লোমশূন্য হইয়া থাকে ॥ ৫৩ ॥

রোমজঙ্ঘে চ নারীণাং মহাদুঃখপ্রদায়কে। একরোমা রাজপত্নী দ্বিরোমা চ সুখাবহা। ত্রিরোমা রোমকূপেষু ভবে-দ্বৈধব্যদুঃখভাক্ ॥ ৫৪ ॥

জঙ্ঘাতে রোম থাকিলে, নারী মহাদুঃখদায়িনী হইয়া থাকে। স্ত্রীলোকের জঙ্ঘার প্রতি লোমকূপে এক একটি রোম থাকিলে রাজ্ঞী, দুই দুইটি রোম থাকিলে সুখভাগিনী এবং তিন তিনটি রোম থাকিলে বিধবা হয় ॥ ৫৪ ॥

দ্বে দ্বে রোমে পণ্ডিতানাং শ্রোত্রীয়াণাং তথৈব চ। রোম-ত্রয়ং দরিদ্রাণাং রোগী নির্ম্মাংসজানুকঃ। মহাদারিদ্র্যজং দুঃখং ভুংক্তে রোমচতুর্থকে ॥ ৫৫ ॥

জঙ্ঘার প্রতিলোমকূপে দুই দুইটি করিয়া লোম থাকিলে মানব পণ্ডিত ও শ্রোত্রীয়, তিন তিনটি করিয়া লোম থাকিলে দরিদ্র এবং চারি চারিটি করিয়া লোম থাকিলে মহাদরিদ্র হয়। জানু মাংসশূন্য, অর্থাৎ কৃশ হইলে, মানুষ রোগী হয় ॥ ৫৫ ॥

উরবো জ্ঞানবস্তুল্যা নৃপস্যোপচিতাঃ স্মৃতাঃ। নির্ম্মাংস-জানুঃ সৌভাগ্যমল্পং নিম্নে রতঃ স্ত্রিয়াঃ। বিকটৈশ্চ দরিদ্রাঃ স্যুঃ সমাংসৈরাঢ্যএব চ ॥ ৫৬ ॥

জানু ও উরুস্থল পরস্পর তুল্য ও আরত হইলে সেই ব্যক্তি রাজা হইয়া থাকে। জানু মাংসশূন্য অর্থাৎ কৃশ হইলে মানব অতি অল্পভাগ্যসম্পন্ন, নিম্ন হইলে স্ত্রীরত, বিকট হইলে দরিদ্র এবং মাংসযুক্ত হইলে ধনী হয় ॥ ৫৬ ॥

অমুল্বনং সন্ধিদেশং সমং জানুদ্বয়ং শুভং। বৃত্তং পিশিত-সংলগ্নং জানুযুগ্মং প্রশস্যতে। নির্ম্মাংসং স্বৈরচারিণ্যা দরিদ্রায়াশ্চ বিশ্লথং ॥ ৫৭ ॥

স্ত্রীলোকের জানুদ্বয় সমান হইলে ও জানুর সন্ধিস্থল উচ্চ বা নীচ না হইলে শুভদায়ক হয়। স্ত্রীর জানুযুগল সুগোল ও মাংসলগ্ন অর্থাৎ হাড়ে মাসে জড়িত হইলে সেই স্ত্রী সৌভাগ্যবতী, কৃশ হইলে স্বেচ্ছাচারিণী এবং শিথিল হইলে সেই নারী দরিদ্রাবস্থায় পতিতা হইয়া থাকে ॥ ৫৭ ॥

উরূ করিকরাকারৌ অরোমৌ চ সমৌ শুভৌ। বিশিরৈঃ করভাকারৈরূরুভির্ম্মসৃণৈর্ঘনৈঃ। সুবৃত্তৈরোমরহিতৈর্ভবেয়ুর্ভূপবল্লভাঃ ॥ ৫৮ ॥

স্ত্রীলোকের উরুযুগল হস্তিশুণ্ডের ন্যায় মূল হইতে ক্রমশঃ সূক্ষ্ম, শুভ্র, রোমশূন্য এবং সমান হইলে মঙ্গলদায়ক হয়। উরুযুগল শিরাশূন্য, হস্তি-শাবকের শুণ্ডের ন্যায় সুদৃশ্য, মসৃণ, ঘন, সুগোল এবং রোমবিহীন হইলে রাজপত্নী হইয়া থাকে ॥ ৫৮ ॥

বৈধব্যং রোমশৈরুক্তং দৌর্ভাগ্যং চিপিটৈরপি।
মধ্যচ্ছিদ্রৈর্ম্মহাদুঃখং দারিদ্র্যং কঠিনত্বচৈঃ ॥ ৫৯ ॥

স্ত্রীলোকের উরুদ্বয় রোমযুক্ত হইলে বিধবা, চেপ্টা হইলে দুর্ভগা, মধ্যস্থলে ছিদ্রাকৃতি হইলে মহাদুঃখিনী এবং উরুর চর্ম্ম কঠোর হইলে দরিদ্রা হয় ॥ ৫৯ ॥

অশীঘ্রমৈথুনোঽল্পায়ুঃ স্থূলস্ফিক্ স্যাদ্ধনোজ্ঝিতঃ।
মাংসলস্ফিক্ সুখী স্যাচ্চ সিংহস্ফিক্ ভূপতিঃ স্মৃতঃ ॥ ৬০ ॥

নিতম্ব স্থূল হইলে পুরুষ নির্ধন, মাংসল হইলে সুখী এবং সিংহের ন্যায় সুবৃত্ত হইলে রাজা হইয়া থাকে। যে ব্যক্তির * * শীঘ্র শেষ না হয়, সে অল্প-জীবী হইয়া থাকে ॥ ৬০ ॥

সমুন্নতোনিতম্বশ্চ চতুরস্রো মৃগীদৃশাং। নিতম্ববিম্বো নারীণাং উন্নতো মাংসলঃ পৃথুঃ। মহাভোগায় সংপ্রোক্তঃ তদন্যোঽশর্ম্মণায় চ ॥ ৬১ ॥

নারীদিগের নিতম্ব সমুন্নত ও চতুরস্র হইলে তাহা প্রশস্ত বলিয়া জানিবে। যে নারীর নিতম্ব উন্নত মাংসযুক্ত ও বিস্তৃত সেই নারী মহাভোগে কালযাপন করে। ইহার বিপরীতে নারীদিগের অসুখে কালকর্ত্তন হয় ॥ ৬১ ॥

কপিত্থফলবদ্বৃত্তৌ মৃদুলৌ মাংসলৌ ঘনৌ।
স্ফিচৌ বলিবিনির্ম্মুক্তৌ রতিসৌখ্যবিবর্দ্ধনৌ ॥ ৬২ ॥

স্ত্রীলোকের নিতম্বদ্বয় কৎবেলের ন্যায় সুগোল, অতি কোমল, মাংসল, ঘন, সুবিপুল এবং বলিরেখাশূন্য হইলে তাহার অতীব সুখবর্দ্ধন হয় ॥ ৬২ ॥

অল্পলিঙ্গে চ ধনবান্ সূক্ষ্মে পুত্রাদিবর্জ্জিতঃ।
স্থূললিঙ্গো দরিদ্রঃ স্যাদ্দুঃখ্যেকবৃষণো ভবেৎ ॥ ৬৩ ॥

পুরুষের অঙ্গ ক্ষুদ্র হইলে পুরুষ ধনী, সূক্ষ্ম হইলে সন্তানাদি হীন ও স্থূল হইলে দরিদ্র এবং একবৃষণ, অর্থাৎ কোষের এক অণ্ড বৃহৎ ও অপর অণ্ড অতিক্ষুদ্র, হইলে দুঃখী হয় ॥ ৬৩ ॥

মহদ্ভিরায়ুরাখ্যাতং হ্রস্বলিঙ্গো ধনী নরঃ।
অপত্যরহিতশ্চৈব স্থূললিঙ্গো ধনোজ্ঝিতঃ ॥ ৬৪ ॥

অঙ্গ বৃহৎ হইলে মানব দীর্ঘায়ুঃ, ক্ষুদ্র হইলে ধনী এবং স্থূল হইলে সন্তান-বিহীন ও ধনহীন হইয়া থাকে ॥ ৬৪ ॥

মেঢ্রে বামনতে চৈব সুতার্থরহিতো ভবেৎ। বক্রেঽন্যথা পুত্রবান্ স্যাদ্দারিদ্র্যং বিনতে ত্বধঃ। অল্পে তু তনয়ো লিঙ্গে শিরালেঽথ সুখী নরঃ। স্থূলগ্রন্থিযুতে লিঙ্গে ভবেৎ পুত্রাদি-সংযুতঃ। বলবন্তো যুদ্ধবন্তো লঘুশেফঃ স এব চ ॥ ৬৫—৬৬ ॥

অঙ্গ বামদিকে নত হইলে পুরুষ পুত্রহীন ও ধনশূন্য, ক্ষুদ্র, বক্র বা দক্ষিণ-দিকে নত হইলে পুত্রবান্, অধোদিকে নত হইলে দরিদ্র, শিরাবিশিষ্ট হইলে সুখী এবং স্থূল গ্রন্থিময় হইলে পুত্রকন্যা সমন্বিত হয়। যে পুরুষের অঙ্গ অল্প, সে ব্যক্তি বলবান্ ও যোদ্ধা হয় ॥ ৬৫—৬৬ ॥

দীর্ঘলিঙ্গেন দারিদ্র্যং স্থূললিঙ্গেন নির্দ্ধনঃ।
(কৃষ্ণ) কৃশলিঙ্গেন সৌভাগ্যং হ্রস্বলিঙ্গেন ভূপতিঃ ॥ ৬৭ ॥

পুরুষের কোন অঙ্গ দীর্ঘ হইলে মনুষ্য দরিদ্র, স্থূল হইলে ধনশূন্য, কৃশ বা কৃষ্ণবর্ণ হইলে ভাগ্যবান্ এবং খর্ব্ব হইলে রাজা হয় ॥ ৬৭ ॥

কর্কশৈঃ কঠিনৈর্লিঙ্গৈঃ প্রমাণান্নির্গতৈঃ সদা।
রমতে চ সদা দাসীং নির্দ্ধনো ভবতি ধ্রুবম্ ॥ ৬৮ ॥

যাহার অঙ্গ কর্কশ, কঠোর এবং স্বাভাবিক পরিমাণ অপেক্ষা অধিকতর লম্বিত হয়, সে ব্যক্তি ধনহীন ও সর্ব্বদা দাসীর সহিত ব্যবহারে পরিতৃপ্ত হয় ॥ ৬৮ ॥

স্থূললিঙ্গেন হ্রস্বেন রক্তবর্ণেন ভূপতিঃ।
বহুস্ত্রীরমণো (পরস্ত্রীনিবতো) নিত্যং নারীণাং বল্লভো ভবেৎ ॥৬৯

যাহার অঙ্গ খর্ব্ব, স্থূল ও রক্তবর্ণ সে ব্যক্তি নৃপতি, কামিনীগণের প্রিয় এবং নিত্য বহুস্ত্রীর সন্তোষকারী কিম্বা পরদারগত হইয়া থাকে ॥ ৬৯ ॥

মহদ্ভিরায়ুরাখ্যাতং হ্রস্বলিঙ্গৈর্ধনী নরঃ।
অপত্যরহিতো লোকে স্থূললিঙ্গৈর্ব্বিপর্য্যয়ম্ ॥ ৭০ ॥

অঙ্গ বৃহৎ হইলে মানব আয়ুষ্মান্, ক্ষুদ্র হইলে ধনবান্ এবং স্থূল হইলে সন্তানবিহীন ও নির্দ্ধন হইয়া থাকে ॥ ৭০ ॥

কর্কশে কঠিনে লিঙ্গে পরদাররতঃ সদা।
রমতে.চ সদা কামী নির্দ্ধনো ভবতি ধ্রুবম্ ॥ ৭১ ॥

অঙ্গ কর্কশ ও কঠোর হইলে মনুষ্য সর্ব্বদা নিশ্চয়ই বলশূন্য, কামুক এবং পরদারগামী হইয়া থাকে ॥ ৭১ ॥

কৃশলিঙ্গেন রক্তেন লভতে চোত্তমাঙ্গনাং।
রাজ্যং সৌখ্যঞ্চ দিব্যস্ত্রীং কন্যকায়াঃ পতির্ভবেৎ ॥ ৭২ ॥

যাহার অঙ্গ কৃশ ও রক্তবর্ণ হয়, সে ব্যক্তি রাজা, সুখী ও অতিসুন্দরী রূপ-যৌবনবতী কামিনী লাভ করে এবং বালাস্ত্রীর স্বামী হয় ॥ ৭২ ॥ ক্রমশঃ—

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

দ্বাদশখণ্ড, শ্রাবণ মাস। বঙ্গাব্দ ১২৯৮। খৃষ্টাব্দ ১৮৯১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র, মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্দর্শন, সঙ্গীতশাস্ত্র, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্‌কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্‌মেরিজম্, প্রেততত্ত্ব, সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম্, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ হইতে লিখিত হইতেছে।


---

১নং




হস্তপাঞ্জার মধ্যে ক চিহ্নিত স্থানে অস্মদ্দেশের পিতৃরেখাকে পশ্চিম প্রদেশে এবং ইংলণ্ড প্রদেশে আয়ুরেখা বলে। মানবের আয়ু ১২০ বৎসর, এজন্য ঐ রেখাকে ১২০ অংশে বিভক্ত করিয়া দেখিতে হইবে যে, হস্তপাঞ্জার মধ্যে এই গ্রন্থের লিখিত চিহ্ন ও রেখাদি দৃষ্টে যে সকল ফল বর্ণিত আছে, তাহা কোন্ বয়োবর্ষে ফলিবে এবং ঐ আয়ুরেখা দৃষ্টে পীড়ার বিষয় ও সেই পীড়া কোন্ সময় ঘটিবে, তাহা এবং অন্যান্য বিষয়ের বিচার করিতে হয়।

খচিহ্নিত স্থানে ১।২।৩ অঙ্ক যে উচ্চস্থানে লেখা আছে, ঐ রেখার মধ্যে চিহ্নদৃষ্টে বাল্য, যৌবন ও বৃদ্ধকালের ফলাফল গণনা করিবে। ঐ সকল স্থলের চিহ্নস্থলে যদি তারকা কি ঝাঁঝ্‌রার ন্যায় কোন চিহ্ন দৃষ্ট হয়, তাহা হইলে ঐ ফল আগত জানা যায়।

গচিহ্নিত স্থানের নিকট অঙ্কিত রেখাগুলিদ্বারা আয়ুরেখা যে যে স্থানে হঠাৎ ভগ্ন দৃষ্ট হইবে, আয়ুগণনাকালে পূর্ব্বলিখিত বয়োবর্ষ বিভাগমতে সংখ্যানুসারে আয়ুর সংখ্যা নির্ণীত হইবে। আয়ুরেখা যে রেখাদ্বারা কর্ত্তিত হইয়াছে, যদি উহা অন্য রেখার সহিত যোগ হয় (যেরূপ এই হস্তপাঞ্জায় অঙ্কিত হইয়াছে) সেইরূপ হইলে এই বুঝাইবে যে, জীবনের শেষ অংশ রোগভোগে ও দুর্ব্বলতাবে অতিবাহিত হইবে।

ঘচিহ্নিত স্থানের নিকট আয়ুরেখা যদি স্বল্প ভগ্ন কিম্বা হঠাৎ পৃথক্ হইয়া যায়, (যেরূপ এই হস্তপাঞ্জায় ঘচিহ্নিত স্থানের নিকট দৃষ্ট হইতেছে) তাহা হইলে হঠাৎ মৃত্যুলক্ষণ বুঝাইবে।

চচিহ্নিত স্থানের নিকট ভোগরেখা (প্রকারান্তরে যাহাকে আয়ুরেখা কহে) যেরূপ সমানভাগে বিভক্ত করা হইয়াছে, ঐরূপ অন্যান্য প্রধান প্রধান রেখা যথা মাতৃরেখা ঊর্দ্ধরেখা প্রভৃতি সমানে বিভক্ত করিয়া ঐ সকল স্থানের

চিহ্নদ্বারা যে সকল ফলাফল নিরূপণ হইবে, তাহা কোন্ বয়োবর্ষে ঘটিবে তাহা জানা যাইবে।

ছচিহ্নিত স্থান—ভোগরেখা ও মাতৃরেখার মধ্যবর্ত্তী ঐ ছচিহ্নিত স্থানকে ভোগফলের স্থান কহে।

২নং



১। কোন ব্যক্তির হস্তপাঞ্জামধ্যে ১ চিহ্নিত স্থানের ন্যায় ভোগরেখা (যাহাকে মতান্তরে আয়ুরেখা বলে) মধ্যমাঙ্গুলীর সীমাপর্য্যন্ত বিনা শাখায় গমন করিলে, সেই ব্যক্তি তাহার নিজ দোষে মৃত্যুমুখে পতিত হইতে পারে, এইরূপ আশঙ্কা আছে।

২। দুই অঙ্কিত স্থানে যেরূপ মাতৃরেখা ভোগরেখার দিকে ধনুকের ন্যায় দৃষ্ট হইতেছে, যাহার হস্তপাঞ্জার মধ্যে ঐরূপ দৃষ্ট হইবে, সেই ব্যক্তি আত্ম-ঘাতী হইবে।

৩। এই হস্তপাঞ্জার ৩ চিহ্নিত স্থানে যেরূপ ভোগরোখার মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র ছিদ্র চিহ্ন দৃষ্ট হয়, সেইরূপ ছিদ্র যে ব্যক্তির হস্তে থাকিবে, তাহার কটি বা উদরের দুর্ব্বলতা জানা যায়।

৪। উল্লিখিত হস্তপাঞ্জার ৪ চিহ্নিত স্থানের ন্যায় কোন ব্যক্তির হস্তমধ্যে অধিক স্থান রেখাশূন্য হইলে সেই ব্যক্তি নিষ্ঠুর, লোভী, মিথ্যাবাদী ও দুরবস্থা-পন্ন হইয়া মন্দভাবে জীবন অতিবাহিত করে।

৫। উপরিচিহ্নিত হস্তপাঞ্জার ৫ অঙ্কের নিকট যেরূপ আয়ুরেখা ও ঊর্দ্ধ-রেখায় অন্তর দৃষ্ট হইতেছে, যাহার হস্তমধ্যে ঐরূপ দৃষ্ট হইবে সেই ব্যক্তি মূর্খ, বহুব্যয়ী এবং মিথ্যাবাদী হইবে।

৬। যাহার হস্তপাঞ্জার মধ্যমাঙ্গুলির নিম্নে দুইটী রেখা (যেরূপ ৬ চিহ্নিত স্থানে অঙ্কিত আছে) দৃষ্ট হইবে, সেই ব্যক্তি পরিশ্রম ও শোকসন্তাপ ভোগ করে এবং সর্ব্বকর্ম্মে সকলের নিকট খর্ব্ব হইয়া থাকে।

৭। উপরি অঙ্কিত হস্তপাঞ্জার যে স্থানে ৭ অঙ্ক লিখিত আছে, যাহার হস্তের ঐ স্থানে অর্থাৎ তর্জ্জনীর নিম্নে যত সংখ্যক রেখা দৃষ্ট হইবে, সেই ব্যক্তির মস্তকে তত সংখ্যক আঘাত প্রাপ্ত হইবে, আর যদি ঐ রেখাগুলি অন্য কোন রেখা কর্ত্তৃক কর্ত্তিত হয়, তাহা হইলে এই বুঝাইবে যে, ঐ ব্যক্তি দেবোত্তর বিষয় প্রাপ্ত হইবে অথবা কেরাণীগিরিকার্য্যে অর্থলাভ করিবে।

৮। উপরি উক্ত হস্তপাঞ্জার যে স্থানে ৮ অঙ্ক চিহ্নিত আছে, উহার নিক-টস্থ ত্রিকোণ চিহ্নের বামকোণে যেরূপ রেখাদ্বারা কর্ত্তিত হইয়াছে, যাহার হস্তে ঐরূপ দৃষ্ট হয়, সেই ব্যক্তি পিতৃহন্তা হইবে।

৯। উক্ত হস্তপাঞ্জার ৯ অঙ্কের নিকট যে চিহ্ন অঙ্কিত আছে, কোন ব্যক্তির হস্তে ঐরূপ চিহ্ন দৃষ্ট হইলে সেই ব্যক্তি অকৃতজ্ঞ ও চোর হইবে।

১০। উল্লিখিত হস্তপাঞ্জার ১০ অঙ্কের নিকট যে চিহ্ন অঙ্কিত আছে, কোন ব্যক্তির হস্তে ঐরূপ চিহ্ন থাকিলে সেই ব্যক্তি যথাসময়ে ধনলাভ করিবে, (ঐ সময় পূর্ব্বলিখিত সঙ্কেতানুসারে নির্ণয় করিতে হইবে)।

১১। উপরি উক্ত হস্তপাঞ্জার ১১ অঙ্কের নিকট যে চিহ্ন অঙ্কিত আছে, যাহার হস্তে ঐরূপ চিহ্ন দৃষ্ট হয়, সেই ব্যক্তি যে সকল কার্য্যে প্রবৃত্ত হইবে তাহার প্রতি কার্য্যের সূত্রপাতে ও কার্য্যশেষে উন্নতিপ্রদ বলিয়া অনুমিত হইবে, কিন্তু তাহাতে তাহার যাবতীয় সঞ্চিত ধন ও পদ বিনষ্ট হইয়া যাইবে।

৩নং



১। যাহার হস্তপাঞ্জার মধ্যে মাতৃরেখা পিতৃরেখার সহিত মিলিত না হইয়া অপর দুইটি রেখাদ্বারা সংযুক্ত হয়, (যেরূপ উপরি অঙ্কিত চিত্রের এক অঙ্কের নিকট অঙ্কিত আছে) সেই ব্যক্তির ইচ্ছা না থাকিলেও তাহার অর্থব্যয়

কব্জের অনুরোধে সরলতা ব্যবহার করে। কিন্তু ঐ মিলিত দুইটি রেখা যদি অন্য কোন দুইটি রেখা কর্ত্তৃক কর্ত্তিত হয়, তাহা হইলে তাহার শত্রুগণেরা তাহাকে হিংসা ও নির্যাতন করিবে।

২। যাহার হস্তপাঞ্জার মধ্যে উপরি অঙ্কিত চিত্রের ২ অঙ্কের নিকটবর্ত্তী চিহ্নের ন্যায় চিহ্ন দৃষ্ট হয়, সেই ব্যক্তি অবিশ্বাসী, চোর, দরিদ্র এবং উকুনে পূর্ণিত হইবে। আর এই ক্ষুদ্র চিহ্নগুলি যত নিম্ন দৃষ্ট হইবে, ততোধিক পরিমাণে ফল ফলিবে।

৩। উপরি উক্ত হস্তপাঞ্জায় ৩ তিন অঙ্কের নিকট যেরূপ রেখা অঙ্কিত আছে, যাহার হস্তে ঐরূপ রেখা থাকে, সেই ব্যক্তি উত্তমস্বভাব, উচ্চাশয় ও উৎপন্নবুদ্ধি হইবে। আর ঐ রেখা বজ্রচিহ্নদ্বারা কর্ত্তিত হইলে তাহার উৎপন্নবুদ্ধির বাধা জানা যায়।

৪। উপরি উক্ত হস্তপাঞ্জার চারি অঙ্কের নিকট যেরূপ রেখা অঙ্কিত আছে, যাহার হস্তে ঐরূপ রেখা অঙ্কিত থাকে, সেই ব্যক্তিকে সদ্বংশজাত জানিবে। ঐ রেখার পরিমাণানুসারে উক্ত ফলের তারতম্য হয়। আর ঐ রেখা নিম্ন দিকে লম্বিত হয় তাহা হইলে সেই ব্যক্তিকে অসদ্বংশজাত বলিয়া নিশ্চয় করিবে।

৫। উপরি উক্ত হস্তপাঞ্জার পাঁচ অঙ্কের নিকট যেরূপ চিহ্ন লিখিত আছে, যাহার হস্তে ঐরূপ স্পষ্ট কর্ত্তিত চিহ্ন থাকে, সেই ব্যক্তিকে বিধর্ম্মী বলিয়া জানিবে।

৬। উপরি লিখিত হস্তপঞ্জার ছয় অঙ্কের নিকট যেরূপ রেখা অঙ্কিত আছে, যাহারও হস্তে ঐরূপ রেখা দৃষ্ট হইলে বন্ধ্যালক্ষণ জানিবে। কিন্তু সেই ব্যক্তির শরীরে রক্তাধিক্য থাকিলে উহা বন্ধ্যালক্ষণ হয় না।

৭। উপরি উক্ত হস্তপাঞ্জার ৭ অঙ্কের নিকট যেরূপ রেখা দৃষ্ট হইতেছে, যাহার হস্তে ঐরূপ দুইটী রেখা যদি তর্জ্জনী ও মধ্যাঙ্গুলির অভিমুখে গমন করে, তাহা হইলে সেই ব্যক্তি কপটী ও অস্থিরবাক্য হয়। আর যদি ঐ দুই রেখাই কেবল তর্জ্জনী অঙ্গুলির অভিমুখে ধাবিত হয়, তাহা হইলে সেই ব্যক্তি পরিশ্রমী ও দুঃখী হইয়া থাকে।

৮। উপরি উক্ত হস্তপাঞ্জার ৮ অঙ্কের নিকটবর্ত্তী চিহ্নের ন্যায় চিহ্ন যাহার হস্ত মধ্যে দৃষ্ট হয়, সেই ব্যক্তি নীচ ব্যক্তিদিগের সহিত বিবাদে প্রবৃত্ত থাকে।

৯। যাহার হস্তে উপরি চিত্রিত হস্তপাঞ্জার ৯ অঙ্কের নিকট লিখিত রেখার ন্যায় যতগুলি রেখা থাকে, তাহার ততগুলি ভার্য্যা হয় আর যদি ঐ রেখা অন্য রেখা দ্বারা কর্ত্তিত থাকে, তাহা হইলে সেই ব্যক্তিকে অভার্য্য বলিয়া নিশ্চয় করিবে।

১০। যাহার হস্তে উপরি লিখিত হস্তপঞ্জার ১০ অঙ্কের নিকটবর্ত্তী রেখার ন্যায় রেখা থাকে সেই ব্যক্তি তাহার পুরোহিতের সহিত বিবাদে প্রবৃত্ত থাকে।

১১। যাহার হস্ত মধ্যে উপরিচিত্রিত হস্তপাঞ্জার ১১ অঙ্কের নিকটস্থিত চিহ্নের ন্যায় অপেক্ষাকৃত স্থূল রেখা দৃষ্ট হয়, সেই ব্যক্তিকে অকৃতজ্ঞ বলিয়া নিশ্চয় করিবে।

১২। উপরি লিখিত হস্তপাঞ্জার ১২ অঙ্কের নিকট যেরূপ রেখা দৃষ্ট হইতেছে, যাহার হস্তে ঐরূপ কর্ত্তিত রেখা থাকে, সেই ব্যক্তি শূলবেদনায় পরিপীড়িত হয়।

১৩। যাহার হস্ত মধ্যে উপরিলিখিত হস্তপাঞ্জার ১৩ অঙ্কের নিকটস্থ চিহ্নের ন্যায় অঙ্গুলিসমূহের তৃতীয়পর্ব্বে কুম্ভরাশির চিহ্ন থাকে সেই ব্যক্তির জলে ডুবিবার ভয় আছে।




১। যাহার হস্তে উপরিস্থিত হস্তপাঞ্জার এক অঙ্কের নিকটবর্ত্তী রেখার ন্যায় অকর্ত্তিত রেখা থাকে, সেই ব্যক্তি প্রতিবেশী, জ্ঞাতি ও কুটুম্ববর্গের সহিত শত্রুতা করিয়া দেশত্যাগী হয় আর ঐ রেখা কর্ত্তিত হইলে সেই ব্যক্তি আঘাতে অথবা হত্যাদোষে দ্বিপান্তরিত হইয়া থাকে।

২। কোন ব্যক্তির হস্তে উপরি চিত্রিত হস্তপাঞ্জার দুই অঙ্কের নিকটস্থিত রেখার ন্যায় রেখা থাকিলে সেই ব্যক্তি দূরদেশে অন্যায় কার্য্য করিয়া আঘাত প্রাপ্ত হয়।

৩। উপরিলিখিত হস্তপাঞ্জার ৩ অঙ্কের নিকট যেরূপ চিহ্ন আছে, কোন ব্যক্তির হস্তস্থিত ঐরূপ রেখা ক্ষুদ্র অথচ পরিষ্কৃত হইলে সেই ব্যক্তির পদোন্নতি জানা যায় আর ঐ রেখা বড় ও বিস্তীর্ণ হইলে সেই ব্যক্তি শিল্পকার্য্য অথবা কোন ব্যবসায় দ্বারা মাননীয় হইবে।

৪। উপরি লিখিত হস্তপাঞ্জার ৪ অঙ্কের নিকট যেরূপ রেখা অঙ্কিত আছে, কোন ব্যক্তির হস্তে ঐরূপ রেখা অঙ্গুলির প্রথম পর্ব্ব ভেদ করিলে তাহার কারাবাস হইয়া থাকে আর ঐ রেখার শেষভাগ কালবর্ণ হইলে তাহার ক্লেশ ও যন্ত্রণা হয় এবং ঐ রেখা দ্বিতীয় পর্ব্ব ভেদ করিয়া উত্তীর্ণ হইলে তাহার জীবন শেষ হইয়াছে জানিবে।

৫। যাহার হস্তে উপরি উক্ত হস্তপাঞ্জার ৫ অঙ্কের নিকটস্থিত রেখার ন্যায় রেখা থাকে তাহার জলে ডুবিবার লক্ষণ জানা যায়।

৬। যাহার হস্তমধ্যে উপরি উক্ত হস্তপাঞ্জার লিখিত ৬ অঙ্কের নিকটবর্ত্তী রেখার ন্যায় রেখা থাকে, সেই ব্যক্তি তাহার পিতামাতার নিকট প্রতারিত হইবে। কাহারও হস্তে হঠাৎ ঐরূপ রেখা দৃষ্ট হইলে অধিক মন্দ ফল জানা যায়। আর যতবার ঐ রেখা দৃষ্ট হয়, ততবারই ঐ ব্যক্তি প্রতারিত হইয়া থাকে।

# অরুণোদয়

## মাসিক পত্রিকা।

২য় বর্ষ, প্রথমখণ্ড, ভাদ্র মাস। বঙ্গাব্দ ১২৯৮। খৃষ্টাব্দ ১৮৯১।

যোগ, জ্যোতিষ, কোষ্ঠী ও প্রশ্নগণনাদি, তন্ত্র, মন্ত্র, পুরাণ, বৈদ্যক, বেদ, ন্যায়দর্শন, স্মৃতি, ষড়্দর্শন, সঙ্গীত, দায়ভাগ, মনু ও পরাশরমতে ব্যবস্থা, তন্ত্রোক্ত ষট্কর্ম্ম, নানাদেবতাসাধন, ঐন্দ্রজালিক কৌতুক, মিস্মেরিজম্, প্রেততত্ত্ব, সামুদ্রিক, অদ্ভুত কার্য্যের তন্ত্রাদি, সাংসারিক ব্যবহারের লেখা পড়ার ফারম, এবং মিশ্রশাস্ত্র অর্থাৎ কৌলীন্যবিষয় ইত্যাদি বঙ্গানুবাদ ও টীকা সহ নানাগ্রন্থ হইতে লিখিত হইতেছে।

---

পৃথিবীস্থ সমস্ত পদার্থের উপরই গ্রহ, রাশি ও নক্ষত্রাদির বিশেষ প্রভাব ও শক্তি আছে এমত কি, তাহাদিগের অবস্থান, যোগ, দৃষ্টি, বলাবল অনুসারে রাজ্যে সুভিক্ষ ও দুর্ভিক্ষ ঘটিয়া থাকে। পূর্ব্বকালে সর্ব্ব সভ্যদেশে জ্যোতিষশাস্ত্রের বিশেষ আলোচনা ছিল, কালক্রমে তাহা নানাকারণে বিলোপোম্মুখ হইয়া উঠিয়াছে এবং ঐ শাস্ত্রের প্রায় ফলবতী গ্রন্থ সকল দুষ্প্রাপ্য হইয়া পড়িয়াছে। বর্ত্তমানে অশিক্ষিত, ভণ্ড, প্রতারক ও অর্থলোভী জ্যোতির্ব্বিদ্ নামক ব্যক্তিগণ গণনা করিয়া প্রত্যক্ষ ফল দেখাইতে না পারায় নব্যসম্প্রদায়ী সমূহ এই প্রত্যক্ষ শাস্ত্রকে এককালে অবিশ্বাস করিতেছেন, তাঁহাদের আরও বিশেষ অবিশ্বাসের কারণ বোধ করি এই যে, তাঁহারা বোধ করেন যে, ইংলণ্ডপ্রদেশে এই শাস্ত্র কোন কালে প্রচার ছিল না এবং বর্ত্তমানেও নাই। আমি তাঁহাদিগের ভ্রমদূর করার জন্য ইংরাজি ১৬৫৩ সনে মেঃ রামেশে নামক কোন বিখ্যাত জ্যোতির্ব্বিদ্‌বেত্তা রাষ্ট্রবিপ্লব ও ঝড়বৃষ্টিগণনার সঙ্কেতের যে পুস্তক প্রণয়ন করিয়া গিয়াছেন ঐ পুস্তক হইতে সম্প্রতি রাষ্ট্রবিপ্লবের দুই একটী বিষয় উপপত্তিসহ গণনার প্রণালী ও সঙ্কেত এবং কোন্ বৎসরে সুভিক্ষ হইবেক, কোন্ বৎসরে দুর্ভিক্ষ হইবেক এবং কোন্ বৎসরে কোন্ বস্তুর মূল্য সুলভ এবং কোন্ বৎসরে মাগার্ঘ্য হইবেক, তাহা উদ্ধৃত করিয়া নিম্নে লিখিলাম। অস্মদ্দেশে গর্গ, পরাশর, অসিত, দেবল, এবং অন্যান্য ঋষিগণেরপুস্তক দৃষ্টে বরাহমিহির বৃহৎসংহিতায় যাহা প্রণয়ণ করিয়াছেন তাহা এবং অন্যান্য গ্রন্থের লিখিত বচনাদি উদ্ধৃত করিয়া [illegible] নামে যে গ্রন্থ সংগ্রহ করিয়া প্রকাশ করিয়াছি তন্মধ্যে রাষ্ট্রবিপ্লব নামক খণ্ডে এই সকল গণনা লিখিত হইয়াছে বাহুল্যবিধায় এস্থলে তাহা প্রকাশ করিলাম না।

---

SHEWING THE GROUND-WORK ON WHICH ASTROLOGICAL JUDGEMENTS FOR THE JUDGING OF REVOLUTIONS ARE TO BE BUILT, AND HOW MANY SCHEMES OR FIGURES OF HEAVEN OUGHT TO BE ERECTED FOR THIS WORK.

"In this matter the Ancients ( in those days wherein the Art remained obscure in some points ) have had divers opinions, some grounding their judgments in those businesses on the Ascendant of the Law, Nation, Commonwealth or Kingdom, concerning which they have undertaken to write, and others on Eclipses, and great Conjunctions, the which although considerable in some matters, and to be taken also into consideration in every annual Judgement ; yet the true time from whence Judgement is to be raised for the exact knowledge and predicting of future natural events in the Elements for any year, is when the *Sun* enters the first point or minute of *Aries*, which as you have heard is the first sign of Zodiac, and ( in the 24. Chapter of our Second Book *of the judgement of the Stars* ) that the *Sun* was in this very sign, and in his very *punctum* at the first Creation, and therefore ( I say ) it is all the reason in the World his return thereunto every year ought to be chiefest ground on which Astrologers are to build their judgements, touching the Natural events of all sublunaries ; especially since he is ( as you have been shewn in the first Book ) *Fons Vita* the Foutntain of life, and *Anima mundi* the soul of the World,

by which all things, as well Vegetatives as Sensitives have their subsistence and vivifying nourishment.

Besides we see that when the *Sun* enters this Equinoctial all things increase and flourish, the Trees and Earth grow green and blossom, and also fructify by degrees afterwards, which may also prove unto us the manifest certainty of that opinion, or rather affirmation of the Ancients that the Sun was in this first sign at the Creation of them; and truly, if we will be regulated by reason, it will be sufficiently proved by the very Word of *God*, which although not expresly *in terminies* testifying so much unto us in plain words, yet will the Text delivered in the first of *Genisis* verse I I be sufficient to gather with the sequel, verse 1 2. shewing the effect, be enough in all reason to evince the Carpers at both this *Art* and Artists tenets, which for the most part are guided by passion, error and tradition in all their discourses they publish against them.

So likewise on the contrary, we see when he enters *Libra* which is the sign opposite to *Aries* and the other Equinoctial, all things decay and diminish in their vegetative vigour; the earth becomes as it were barren, the leaves fall from the Tree. &c.

Thus have you heard the time of erecting the scheme for your Work; now you are further to note thus much, that your Figure of Heaven be exactly set for the Region or place on which you would give Judgement, having first punctually taken the Elevation of the Pole.

And then having also reduced the Planets and Dragons head to the instant of time the Sun enters the aforesaid point, and erected your figure according to Art and Placed them therein, you may proceed to Judgement.

Yet first take this for a Rule; if your ascendant at this time be a moveable sign, then must you not content yourself with that Scheme alone; but for evry quarter of the year must you erect another, this induring no longer then till the Sun enter the first point of *Cancer*, and from thence (as of the former you do Judge of the *Spring Quarter*, comprehending *March, April*, and *May*, under the signs *Aries, Taurus, Gemini*) may you know the events of the *Summer Quarter*, being *june, july* and *August*, under *Cancer, Leo* and *Virgo*; the third figure, for the third Quarter, and is termed *Autumnal*, being *September, October* and *November*, under *Libra, Scorpio* and *Sagittary*, is to be erected for the *Sun* his entrance into *Libra*; and then the last for the *Winter Quarter* enters *Capricorn*, which together with *Aquaries* and *Pisces* doth rule *December, janury* and *February*.

If your Ascendant at the *Sun's* ingress into the first point of *Aries* be a common sign (you have already in the Scond Book Chap. 24. been shewn which signs are common, also which moveable, and which fixed, wherefore we shall not here make any repetition) then must you erect two Figures, that of the ingress into *Aries* continuing in force but the first half year, *Viz.* but till the Sun enters the first Punctum of *Libra*, for which time you must erect a Scheme for the other half year, and for the knowing of the effects portended thereby.

But if your sign ascending be fixed, then will that figure serve all that Revolution, or to the end of the year, *Viz.* you may thereby undertake to predict or acquaint yourself with all matters signified thereby, even till the next ingress, without erecting any figure of the Sun's ingress into the other points.

Thus much for your foundation and Platform *Viz.* the Schemes; but first now before thou layest one stone, let me advise thee to acquaint thyself well with these following necessary considerations, and then mayst thou safely and with more judgement go through with thy work.

Look that you can readily and exactly distinguish of your true significators, as which House and Planet denotes the King, which the Peole, which their Assistants, and which their Enemies, &c. and from whence you are to inquire of the sertility of the Earth, Wars or Peace, or any other Accidend; otherwise you shall never be able to come to any perfection in this most Divine Science. Astrologia Munda.

---

### *TEACHING HOW TO KNOW THE PRICE OF THING IN ANY YEAR.*

A *Tabirim* amongst other of the Ancients hath been herein most large; What is most expedient to be known, I shall here set down, and as near as I can omit that which may be superfluous.

In this manner of judgement, you are to have regard to the ingress of the *Sun* into *Aries*, from whence you are to require Judgement, as also of the Position of the Heavens at every *Conjunction* and *Opposition* of the Luminaries every month, and from the *Conjunction* preceding every Ingress, as well quarterly and half-yearly as yearly, for all things happening in this World in a natural way, are occasioned by the Stars, and may be known by the Position of the Heavens, Stars and Planets at the time of the *Conjunction* and *Opposion* of the Luminaries if rightly understood, so that by the *Conjunction*, the Generation and beginning of things are judged; by the *Opposition*, destruction and decay thereof; for the *Moon* being neerest of all the Planets to the Globe of the Earth, of the swiftest, doth immediately convey unto it and men thereon the virtue and signification of all the other Planets, and therefore we see by reason of this her great power and influence, all things, as well Vegetatives and Minerals as Animals, increase and decreasse in vigour strength and growth in some sense according of her motion, and that the corruption and generation of all things are appropriate unto her and the *Sun*, and therefore by their *Conjuntion* and Opposition these things may perfectly be known unto us If we be but searchers and contemplators of Nature and its Causes.

Now if thou wouldst know what shall happen generally touching the price of any thing in any year, have regard unto the Position of the Heavens at the *Sun's* Ingress into *Aries* if there be but one figure to be erected, but if two look to their Positions at his Ingress into *Arise* and Libra, if four, for every quarter, at his Ingress into *Aries, Cancer Libra*, and *Capricorn*; and if you would more particularly make monthly observations thereon, have regard unto the *Conjunction* of the Luminaries every month; and rememorth that the Ascendant thereof, or the sign ascending at that instant for which you desire to erect the figure of the Heavens, its Lord and the planet or planets therein located are significators of the condition and state of Man and the Air, and you may join also in signification with them the Dispositor of the Lord of the Ascendant, if the planets or planet therein located be peregrine and afflicted, judge mischief and detriment in these according to his nature, signification and strength: and so judge the contrary if he be then strong and essentially dignified.

If there be any planet in an Angle who hath dignity and power in the Ascendant, especially Exaltation, he shall be the Significator of price of things or any Planet in an Angle Essentially dignified strong and if the Lord of the Ascendant be remote from this House and the planet in an Angle Peregrine, yet he shall be Significator as long as he is in that Angle; But when the Lord of the Ascendant is in any of the, Angles or in the eleventh or fifth House, he thall more manifestly show his significations than any other, especially if he be Oriental and going from under the *Sun*-beams: ever take this for a general and true rule, that whatever Planet you find fortunate in any sign, he shall signify and denote the dearness of such things as are under the signification of that Planet, and sign wherien he is; so also on the contrary if he be weak and impedited, judge they will of little or no esteem or value, and may be purchased at a small rate; wherefore it is very

